হইয়া দাঁড়াইয়াছে। রূপবতীর রূপের মোহে তিনি মুগ্ধ। তাহাকে ছাড়িয়া একদিনের জন্য কোথাও যাইতে ইচ্ছা হয় না। রূপবতী আবার দেশে যাইতে একবারেই অনিচ্ছুক।

এমন অবস্থাতেও ভবতারণ কহিলেন, পশ্চিম যাইবার সময়ে কলিকাতায় একবার শরতের সহিত সাক্ষাৎ করিয়া যাইব। হয় ত ইহাই শেষ সাক্ষাৎ হইবে ভাবিয়া, গৃহিণী বিশেষ আপত্তি করিলেন না। তিনি কহিলেন, আমরা কালী-ঘাটে গিয়ে একটা লোক পাঠিয়ে দেব, তার ইচ্ছা হয় যাবে, না হয় না যাবে। ভবতারণ কহিলেন, না হয় তার শ্বশুরবাড়ী হয়েই তাকে দেখে গেলুম, সেখানে ত আর থাক্‌তে যাচ্ছি না। এতে আর মান অপমান কি ? গৃহিণী কহিলেন, আমি তা যাব না ; যদি সে পুত্র হ'ত যেতুম।

ভবতারণ এবং গৃহিণী যখন এইরূপ কথাবার্ত্তা কহিতে-ছিলেন, তখন প্রেমচাঁদ তাঁহাদের পার্শ্বে দাঁড়াইয়া কাঁদিতে-ছিলেন ; শৈশব হইতেই শরতের প্রতি তাঁহার স্নেহ অসীম ছিল। পূর্ব্বেই বলিয়াছি শরতকে তিনি পুত্রবৎ বাৎসল্য করিতেন। শরতের আধুনিক ব্যবহারে প্রেমচাঁদের সংসারের প্রতি ঘোর বিতৃষ্ণা হইয়াছে। শরতের ব্যবহার ভাল হইলে, তিনি এত শীঘ্র সংসারত্যাগের সঙ্কল্প করিতেন না।

ভবতারণ দেখিবামাত্র কহিলেন, ছিঃ, কাঁদ কেন ভাই ? আপনার পথ আপনি ভাব—সংসারে কে কার ?

ধন্য ভবতারণ, সংসারে সমস্ত লোকই যদি তোমার মত

হইতে পারিত, তাহা হইলে শোকে ক্ষোভে কাহাকেও অধীর হইতে হইত না।

পাঠক, ভবতারণ এবং তাঁহার গৃহিণীর সহিত আর হয় ত দুই একবার মাত্র আপনার সাক্ষাৎ হইবে। একবার ভাল করিয়া দেখিয়া রাখুন। ভবতারণের ন্যায় উচ্চপ্রকৃতির লোক সমাজে বোধ হয় অধিক নাই। তাঁহার স্বভাব উদারতা-ভরা। গৃহিণীর অন্তঃকরণে যেমন দয়া, তেমনই দৃঢ়তা। তিনি এখন শরৎকে পুত্র বলিয়াই গ্রাহ্য করেন না। গৃহিণী নিজে কর্ত্তব্য-পরায়ণা, তাই অন্যের নিকট কর্ত্তব্যপালন আকাঙ্ক্ষা করেন, এবং ত্রুটি দেখিলে সহ্য করিতে পারেন না। ভবতারণ নিজে অতি পবিত্রপ্রকৃতি হইলেও, উদাসীনের ন্যায়, অন্যের দুর্ব্ব্যবহার উপেক্ষা করিতে পারেন।





## ষোড়শ পরিচ্ছেদ।



এ দিকে শরচ্চন্দ্রের শ্বশুর-বাড়ীতেও পরিবর্ত্তন কম হয় নাই। প্রিয়নাথ বাবু পৌষমাসে পরলোক গমন করিয়াছেন। যে আপিসে তিনি কর্ম্ম করিতেন, তাহার বড় সাহেব তাঁহাকে অতিশয় ভালবাসিতেন। প্রিয়নাথ বাবু শয্যাগত হইলে, সাহেব সংবাদ পাইয়া দুই দিন তাঁহাকে দেখিতে আসেন। আপিসের বাঙ্গালী কর্ম্মচারীরা সকলেই প্রিয়নাথের মৃত্যুতে বিশেষ আক্ষেপ করিয়াছিলেন।

প্রিয়নাথের বাড়ীতে এখন শরৎ ত থাকেনই। প্রিয়নাথের শ্যালকও সেখানে আসিয়াছেন। রূপবতীর মাতুলের সহিত পাঠকের এ পর্য্যন্ত পরিচয় হয় নাই। কিন্তু মামাকে আর উপেক্ষা করা চলে না। এই স্থানে তাঁহার সম্বন্ধে দুই একটি কথা বিবৃত করা নিতান্ত আবশ্যক হইয়া উঠিয়াছে।

মামা তাঁহার পিতার শেষ সন্তান এবং একমাত্র বংশধর। মামার পিতা মাতা উভয়েরই কাল হইয়াছে। এখন আছেন কেবল তাহার দুই সহোদরা। জ্যেষ্ঠা প্রিয়নাথ-পত্নী। কনিষ্ঠা বাবু পদ্মলোচন দাস আসিষ্টাণ্ট সার্জ্জনের স্ত্রী। মামার জন্মের পূর্ব্বে প্রিয়নাথের শাশুড়ী আরও তিনটি পুত্র প্রসব করিয়াছিলেন, তাহারা শৈশবেই মরিয়াছে। মামাকে ধাত্রীর নিকট হইতে তিন কড়া কড়ি দিয়া কিনিয়া রাখা হয় বলিয়া তাহার নাম তিনকড়ি রাখা হইয়াছিল। মামা কিন্তু এখন সে নাম বদলাইয়া পোষাকী নাম জ্ঞানেন্দ্রনাথ বসু ব্যবহার করিয়া থাকেন, অথবা করিতে চাহেন।

মামার পিতার বেশ পয়সা ছিল। পয়সা ছিল বলিয়াই তিনি প্রিয়নাথ এবং পদ্মলোচনের ন্যায় জামাতা করিতে পারিয়াছিলেন। কিন্তু বংশ সম্বন্ধে অনেক লোকে অনেক কথা বলিত। আমরা প্রভূত গবেষণা সহকারে অনুসন্ধান করিয়াও মামার পিতামহের নাম জানিতে পারি নাই। আজ কাল পূর্ব্বপুরুষের নাম ইত্যাদি সংগ্রহ করিবার চেষ্টাও অসভ্যতার মধ্যে দাঁড়াইয়াছে, সুতরাং এ বিষয়ে সফলকাম না হওয়া বিস্ময়ের বিষয় নহে। মামাকে তাহারা 'কোথাকার বসু', 'কাহার সন্তান' ইত্যাদি প্রশ্ন করিলে, তিনি মারিতে উঠিতেন। যে পর্য্যন্ত জানা গিয়াছে, তাহাতে বুঝা যায়, মামার পিতা অতি অল্প বয়সেই একাকী কলিকাতায় আসিয়াছিলেন। কিরূপে তিনি পয়সা করেন, তাহার অবশ্যই কোনও লিখিত ইতিহাস নাই। তবে

পাড়ার লোকেরা তাঁহার মাথার টাকের বড় প্রশংসা করিত। আর বৃদ্ধ ফিরিওয়ালাদের প্রতি তিনি বড় চটা ছিলেন। প্রমাণ পাওয়া যায় যে, তাহাদের একজন এক দিন তাঁহার বাড়ীতে নারিকেলী কুল বেচিতে যাইয়া, তাঁহার সহিত বহু দিনের পরিচিতের ন্যায় কথাবার্ত্তা কহিয়াছিল। মামার পিতা তাহা সহ্য করিতে পারেন নাই।

যাহা হউক, যে সময়ে মামার জন্ম, তখন তাঁহার পিতার অবস্থা খুব ভাল। মামার বিদ্যাশিক্ষার জন্য আয়োজন যথেষ্ট হইয়াছিল। বিদ্যালয় ব্যতীত বাড়ীতেও মামার শিক্ষক ছিলেন। কিন্তু কেহই মামার সঙ্গে আঁটিয়া উঠিতে পারেন নাই। বয়স হইবার পর, বিদ্যালয় অপেক্ষা রঙ্গালয়ের সহিত মামার সদ্ভাব অধিক হইয়া উঠে, এবং পটলডাঙ্গা অপেক্ষা বিডন ষ্ট্রীট্, গরাণহাটা, প্রভৃতি অঞ্চলে মামার গতিবিধি বেশী হইয়া পড়ে। পিতার মৃত্যুসময়ে মামার কলিকাতায় তিনখানি বাড়ী ছিল। মামা তাহার দুইখানি 'বিক্রমপুর' পাঠাইয়াছেন। অবশিষ্ট ভদ্রাসনটির কতকাংশ মামার আছে; অপরাংশের ভাড়া পাইয়া থাকেন। মামা সাধারণতঃ কোনও এক ভগিনীর সহিত বাস করেন। ছেলের বাজারে এত খাঁকৃতি, তথাপি মামার বিবাহ হয় নাই। মামার বয়স ২৫।২৬ বৎসর হইবে।

এতদিন মামা জাহানাবাদে পদ্মলোচন বাবুর সহিত ছিলেন। সেখানে মামার খাতির যথেষ্ট ছিল। মফঃস্বল জায়গায় ডাক্তারকে অনেকেই ভগিনীপতির ন্যায় সম্ভ্রম দেখাইয়া থাকেন। মামা

তাঁহারই শালা। সুতরাং, সে হিসাবে মামাকে ডেপুটি, সব-ডেপুটি মুন্‌সেফ, উকিল, প্রভৃতি অনেকেই ভ্রাতার ন্যায় দেখিতেন। মামা সুখের পায়রা—সংসারের ধার অতি অল্পই ধারেন। যেখানে ইয়ার্কি, সেইখানেই মামা। যেখানে একটু গান, বাজনা, সেইখানেই মামা। যেখানে তাস পাসা দাবা, সেখানেও মামা। যেখানে কোনও আমোদের মজলিস্, সেখানেই মামা। যেখানে সকাল বেলায় একটু চা খাওয়া হয়, সারাদিন তাওয়া দেওয়া তামাক চলে, সেখানেই মামা। সন্ধ্যা বেলায় যার বাড়ীতে ফুলবাগান আছে, তা'র বাড়ীতে মামা। মাথায় বাঁকা তেড়ী, মুখে ছাঁটা দাড়ি, বুকে ফুল গোঁজা, পায়ে ফুল মোজা, এ ক'টি মামার বার মাস, ত্রিশ দিন, চব্বিশ ঘণ্টা।

এইরূপে মামা হুগলীর ক্ষুদ্র মহকুমা জাহানাবাদ আলো করিয়া ছিলেন। কিন্তু এবার যখন পদ্মলোচন বাবু দু'মাসের বিদায় লইয়া আসেন, তখন মামা প্রতিজ্ঞা করিয়া আসিয়াছেন, পদ্মলোচন ফিরিলেও আমি ফিরিতেছি না। মামা জাহানাবাদের উপর চটিয়াছেন। মামার রাগের দুইটি কারণ ছিল; তন্মধ্যে একটিই গুরুতর, এবং মর্ম্মান্তিক। প্রথম কারণ এই যে, মামার বিদেশে জ্ঞানেন্দ্র নাম ফুটাইবার ইচ্ছা ছিল; জাহানাবাদে তাহা ঘটে নাই। পদ্মলোচন এবং তাহার গৃহিণী উভয়েই তাঁহাকে তিনকড়ি নামে সর্ব্বদা ডাকিতেন। অন্য লোকে জ্ঞানেন্দ্র বলিবে কেন? মামাকে অনেককেই অনেক সময়ে ঠাট্টা করিত—"তিন কড়াতেই এই, পাঁচকড়া ছকড়া সাতকড়া হ'লে

আর রক্ষা থাকিত না!” কিন্তু মামা ইহাও সহ্য করিতে পারিতেন। মামার জাহানাবাদ-ত্যাগের কিছু কাল পূর্ব্বেই একটি ঘটনা হয়, তাহাতেই মামা জ্বলিয়া গিয়াছেন। মামার বিশ্বাস, জাহানাবাদের সব-ডেপুটি বাবু তাঁহাকে বড়ই ভালবাসেন। সব-ডেপুটি বাবু অতিশয় কৌতুকপ্রিয় লোক। তাঁহার কাচারি ডাক্তার বাবুর বাসার নিকটেই ছিল। এক দিন এক ক্ষুদ্র ফৌজদারি মোকদ্দমার আসামী বলিল—“হুজুর, ধর্ম্মাবতার! বাদী গোপৃষ্ঠ করুক, মা-ভগবতীর পিঠ ছুঁয়ে বলুক, আমি ওকে মেরেছি, আমার যে শাস্তি হয়, আদালত দিবেন। আমি আর কোনও সাক্ষী চাই না।” বাদী কহিল, “হাঁ এ কথা আমি গোপৃষ্ঠ ছুঁয়ে বলিব। ইহার পর বাদীর মোক্তার যেমন কহিলেন, “তা হলে একটা গরু খুঁজে আনতে হয়,” অমনি সবডেপুটি বাবু এজলাস হইতে বলিয়া উঠিলেন, “বেশী দূরে যাবার দরকার নাই, দেখ ত, তিনকড়ি বাসায় আছে কি না। পদ্মলোচন বাবু বলেন যে, “তিনকড়ির যোড়া পেলে, তিনি একখানি গরুর গাড়ি করিতেন।” সমস্ত কাচারির লোক হাসিয়া উঠিল। সেই দিন সন্ধ্যাকালেই এ কথা জাহানাবাদের ক্ষুদ্র সহরে সর্ব্বত্র প্রচারিত হইল। পদ্মলোচন বাবু নিজে তিনকড়ির সহিত বড় একটা ইয়ার্কি দিতেন না। রাত্রিতে আহারের সময়ে তিনি কহিলেন, “কি হে, সব-ডেপুটি বাবু কা'কে গোপৃষ্ঠ করাবার জন্য তোমাকে ডাকিয়েছিলেন আজ?

পূর্ব্বেই বলিয়াছি এই ঘটনায় মামা মর্ম্মান্তিক দুঃখ বোধ

করিলেন। তিনি বরাবর ভাবিতেন, সকলেই তাঁহাকে ভাল বাসে; এখন দেখিলেন, সকলেই তাঁহাকে উপহাস করে। ইহার পর, মামাকে একদিনও জাহানাবাদসমাজে প্রফুল্লভাবে বেড়াইতে দেখা যায় নাই। পদ্মলোচন ছুটী লওয়ায় মামার নিষ্কৃতিলাভ হইল।

এ হেন মামা সংপ্রতি আসিয়া জ্যেষ্ঠা ভগিনীর স্কন্ধে চাপিয়াছেন। প্রিয়নাথের মৃত্যুর কয়েক দিন পরে,তাঁহার দিদি তাঁহাকে আপিসে পাঠাইয়া দিলেন। সাহেব বলিয়াছেন, প্রিয়নাথের কোনও আত্মীয় উপযুক্ত থাকিলে, আমি তাহাকে কর্ম্ম দিব।

সাহেব কিন্তু মামাকে দুই একদিন দেখিয়াই তাঁহাকে বিদায় দিলেন এবং কহিলেন, প্রিয়নাথ বাবুর জামাতাকে পাঠাইয়া দিও। প্রিয়নাথের পীড়ার সময়ে সাহেব শরৎকে দেখিয়াছিলেন। মামা আসিয়া ভগিনীকে কহিলেন, "ও আপিসের চাকরি আমার পোষাবে না; গাধা-খাটুনি খাটিতে হয়। জামাই বাবুকে যেতে ব'লেছে।"

জামাই বাবুর সেবার আইন-পরীক্ষা দিবার কথা। ইহার পিতা-পিতৃব্য ইহা হইতে হয় ত কত আশা করিয়াছিলেন; কিন্তু শরৎ, শাশুড়ী ও স্ত্রীর উত্তেজনায়, সে সমস্ত ভুলিয়া এক শত টাকা বেতনে আপিসের কর্ম্মে ঢুকিলেন। মনে মনে ভাবিলেন, উপস্থিত অন্ন ত্যাগ করা অন্যায়; এমনও বোধ হয় ভাবিয়াছিলেন, বুক ঠুকে বল্‌তে পারিব যা ক'রেছি শ্বশুরের জোরে!



# সপ্তদশ পরিচ্ছেদ।





অদ্য ২৭এ মাঘ, মঙ্গলবার, শরৎ আপিস হইতে সকাল সকাল আসিয়াছেন। সকাল বেলায় তিনি চিঠি পাইয়াছেন যে, ভবতারণ এবং প্রেমচাঁদ সস্ত্রীক পশ্চিম যাইতেছেন। গত কল্য বাড়ী হইতে বাহির হইয়াছেন, আজ দিনের গাড়ীতে কলিকাতায় আসিয়া পঁহুছিবেন। সন্ধ্যার সময় শরতের বাসায় আসিবার কথা। শরৎ প্রাতঃকালে কাহাকেও এ কথা জানান নাই। কয়েক দিন হইতে তাঁহার শাশুড়ীর অসুখ হইয়াছে।

আর আর দিন শরতের বাড়ী ফিরিতে সন্ধ্যা হয়; আজ তিনি পাঁচটার পূর্ব্বেই আসিয়া উপস্থিত। রূপবতী সলিতা করিবার জন্য একখানি কাপড় ছিঁড়িতেছেন। কাপড়খানি

একটিমাত্র জায়গায় ছেঁড়া, কিন্তু এত শক্ত ছিল যে, সলিতা অপেক্ষা অন্য কোনও ভাল কাজে লাগিতে পারিত।

শরৎ কহিলেন, "আস্ত কাপড়খানা ছিঁড়ে সল্‌তে ক'চ্ছ ?"

রা। সলিতার কাপড় কি আমি বিয়োব ?

শ। ওর চাইতে একখানা বেশী পুরাণ কাপড় দেখে নিলেই চল্‌ত।

রা। সারাদিন ব'সে ব'সে ঐ দেখি আর কি ? বাক্স খুললেম, এই খানা সাম্‌নে পড়লো, তাই নিলুম। তোমার এখনও ছোট নজর যায় নি !

শ। এটা ছোট নজরের কথা নয়, হিসাবের কথা। যে কাপড়খানা ছিঁড়লে, ওখানা একটা গরীব দুঃখীকে দিলে সে পরিতে পারিত।

রা। গরীব দুঃখীকে দিলে, একখানা নূতনই দিব। ছেঁড়া কাপড় কেন দিতে যাই ? একবারে না দি, সে ভাল।

শ। আচ্ছা, যা বোঝ তাই। মা কেমন আছেন ?

রা। সে কথায় তোমার কাজ কি ? আমার মা ম'লেই বা তোমার কি, আর থাক্‌লেই বা তোমার কি ? হ'ত এদিশি জামাই, তা হ'লে দরদ্‌ বুঝত।

শ। মা'র অসুখ কি বেড়েছে ?

রা। বাড়েও নাই, কমেও নাই।

শ। মামা কোথায় ?

রূ। বেড়াতে গেছেন। ক'দিনের পর আজ একটু বেরিয়েছেন।

শ। মা, বাবা, কাকা, কাকীমা, এঁরা সব আজ আস্‌ছেন। কাশী যাবেন।

রূ। স্বর্গে গেলুম!

শরতের আজ কেমন এক সদিচ্ছা হইয়াছে, তিনি তাঁহার পিতা মাতা পিতৃব্য প্রভৃতিকে এক রাত্রি শ্বশুর বাড়ীতে থাকিতে অনুরোধ করিবেন, স্থির করিয়াছেন। মনে করিলেন, এতদিন ওদের বাড়ী খেয়েছি, না হয় একদিন দুটি খাওয়ালেম। স্ত্রীর এইরূপ মিষ্ট কথা শুনিয়াও তিনি ক্ষণেক পরে কহিলেন, "মার অসুখ না হ'লে আজ ওঁদের এখানে থাকতে ব'লতাম।"

রূ। তা হোক! বল না! আমরা গিয়ে রাস্তায় দাঁড়াব এখন!

শ। সব কথাতেই চট! আমি কি আর তোমাদের রাস্তায় দাঁড়াতে বল্‌ছি?

বলা বাহুল্য, শরতের উপার্জ্জনেই এখন এই কলিকাতার সংসার চলিতেছিল। তথাপি শরৎ যেন চোর!

রূপবতী উত্তর করিলেন, "রাস্তায় দাঁড়াতে বলা বই কি! উপরে তিনটি বই ত ঘর নয়। একটায় মা, একটায় মামা, একটায় তুমি। যায়গা হবে কোথায়? দু এক জন হ'লেও হ'ত। আসছেন যে পালশুদ্ধ!"

শ। কেন? তুমি মা'র ঘরে থাকতে! আমি, মামা, বাবা, কাকা, এক ঘরে শুতেম। না হ'লে, কেউ বা বৈঠকখানাতেও

থাক্‌তে পাত্তুম। মা আর কাকিমা এক ঘরে থাক্‌তেন। যা'ক, মা'র অসুখ, আর ও কথায় কাজ নাই!

রূ। তা হ'লই বা—আচ্ছা আক্কেল যা হ'ক!

ইহার পর, শরতের আর অভ্যর্থনা করিবার প্রবৃত্তি রহিল না। তাঁহাদের কথোপকথন শেষ না হইতেই, দুইখানি গাড়ী আসিয়া দরজায় লাগিল। এক গাড়ীতে ভবতারণ ও প্রেমচাঁদ, অন্য গাড়ীতে শরতের মাতা এবং পিতৃব্যপত্নী। শরৎ তাঁহা-দিগকে যেরূপ আদর করিলেন, তাহা আর বলিয়া দিতে হইবে কেন? ভবতারণ তাঁহাদিগকে একরূপ জোর করিয়া সেখানে আনিয়াছিলেন। শরৎ ভরসা করিয়া একবার তাঁহাদিগকে গাড়ী হইতে নামিতে বলিতে পারিলেন না, পাছে ঘনিষ্টতার মাত্রা বাড়িয়া যায়। গাড়ীতে বসিয়া বসিয়াই দুই একটি কথা হইল। শরৎ যে আশঙ্কা করিতেছিলেন, ভবতারণ তাহা দূর করিয়া দিলেন। কহিলেন, "বাবা! এখন আমরা কালীঘাটে যাচ্ছি, দুই তিন দিন সেখানে থাকব। যেয়ে দেখা করো।" শরৎ অতি ব্যগ্রতার সহিত উত্তর করিলেন, "তা ক'রব।" ভবতারণের একবার মনে হইয়াছিল যে, সেই দিনই তাহাকে সঙ্গে করিয়া লইয়া যান, কিন্তু তাহার শাশুড়ীর অসুখের কথা শুনিয়া তাহা বলিলেন না। শরৎ বাঁচিয়া গেলেন। দেখিতে দেখিতে গাড়ী দুখানি দৃষ্টির বাহিরে গিয়া পড়িল। শরৎ ঘরে ফিরিয়া আসিলেন। রূপবতী তখন একটি হার্মোনিয়মে সুর দিতেছিলেন।

পাঠক জানেন, শরতের আশঙ্কার কোনও কারণ ছিল না। তিনি যদি একবার বুক ঠুকিয়া বলিতে পারিতেন, "এ রাত্রিটা এখানেই থাকুন না", তাহা হইলেই তাঁহার জিৎ হইত। ভবতারণ কিংবা প্রেমচাঁদ, কাহারও সেখানে প্রবাস করিবার ইচ্ছা ছিল না। শরৎকে একবারমাত্র দেখিয়া চলিয়া যাইবেন, ইহা স্থির করিয়াই তাঁহারা আসিয়াছিলেন।





# অষ্টাদশ পরিচ্ছেদ।



হার পর দিন অপরাহ্নে শরৎ অসামান্য উদারতা প্রদর্শন পূর্ব্বক কালীঘাটে যাইয়া ভবতারণ ঘোষের 'সাক্ষাৎ প্রত্যর্পণ' করিলেন। আপিষ হইতেই তিনি একেবারে কালীঘাটে যান। পথে যাইতে যাইতে শরতের মনে অনেকরূপ চিন্তার উদয় হইতে লাগিল। তিনি প্রথমেই ভাবিলেন, আমি আমার পিতা মাতার সহিত যেরূপ ব্যবহার করিয়াছি, তাহাতে তাঁহারা আমাকে বিস্মৃত হইতে পারেন। কিন্তু এখনও যেন বাবার সেই বাৎসল্যই রহিয়াছে। মা চটিয়াছেন বেশী। চটিবারই কথা! দেশে যাবার নামটি নাই! উহাঁদের সহিত সম্বন্ধ আছে বলিয়াও মনে করি না; অথচ বোধ হয়, এখনও শরীরের প্রতি রক্তবিন্দুই উহাঁদের যত্নের, উহাঁদের অর্থের।

রূপবতীর ইচ্ছা হইলে, আমার দেশে যাইতে তত আপত্তি নাই! কি করি, তা'র ত যাবার ইচ্ছা নাই; আর দেশে গেলেও নানা রূপ কথা উঠে। চালচলন ঢের তফাৎ যে। দেশ ত এখনও কুসংস্কারে পরিপূর্ণ। কেবল আমার গ্রাম বলিয়া নয়, বঙ্গের পল্লীগ্রামমাত্রেই।

শরৎ আবার ভাবিলেন, আজ, যাচ্ছি যেন কোনও অপরিচিত লোকের সঙ্গে সাক্ষাৎ কর্ত্তে। কলেজে যখন পড়ি, তখনও বাবা, কাকা, এঁরা এসে কালীঘাটে থাক্‌তেন। সে সময়ে দেখা ক'র্ত্তে যেতাম কত আমোদ, কত স্ফূর্ত্তিতে; আজ মনে হ'চ্ছে,—গেলেই যেন কি কথা হয়, কি যেন জবাব দেই। বাড়ী যাবার জন্য জিদ্ ক'রবেনই। পড়া যে একবারে ছেড়ে দিয়েছি, তাও বোধ হয় জানেন না। এখনও টাকা ত পূর্ব্বের মতনই আস্‌ছে। শেষে মনে হইল, এক সুবিধা হ'চ্ছে, বুড়ো বুড়ীরা সব বাড়ী থেকে যাচ্ছেন, এখন বোধ হয় দেশে এক এক বার যেতে রূপবতীরও আপত্তি হবে না। সে ছিল সর্ব্ব সাবেকী; দিনের বেলায় বাড়ীর ভেতর রূপবতীকে নিয়ে একটু ব'সে থাকবার যো ছিল না। এখন দাদা বাড়ীর কর্ত্তা। দাদা ত আমার শিব! আমার ভাইএর মত ভাই কি কারো হয়? আর দাদার স্ত্রী, তিনি ত মূর্ত্তিমতী লক্ষ্মী, মুখে কথাটি নাই। বাস্তবিক, লেখা পড়া না জেনে, মেয়েমানুষ অত ভাল হয়, এ আমার ধারণাতেই আসে না। তা দেশেই যাই, যাই করি, আর দু একবার—বাস ক'র্ত্তে হ'বে কলকাতায়। যত বড় লোক, সবই ত কলকাতায়।

থাবার দাবার সুখ সুবিধা, ধর্ম্ম কর্ম্ম, আমোদ প্রমোদ, যা কিছু কলিকাতায়। মফঃস্বলে রাজা হ'য়ে থাকবার চাইতে কলকাতায় গরীব ভাবে থাকাও ভাল। মা, বাবা, কাকা, এঁরা যদি চলে গেলেন, তবেই ত আমি স্বাধীন! বিষয়?—তা কলকাতার লোকের কি মফস্বলে বিষয় থাকে না? মা বাপের সঙ্গে ঘনিষ্ট সম্বন্ধ আমাদের দেশেই বেশী। সে কেবল দেশের লোক পূর্ব্বে ঘরের বা'র হ'ত না ব'লে। ধ'র্ত্তে গেলে, প্রত্যেকের জীবনই পৃথক্, দায়িত্বও পৃথক্। স্বামী, স্ত্রীর যে মিলন, তাহাই অবিচ্ছেদ্য। ইংরেজেরা যে আমাদের রাজা, তাহার কারণই এই। মা বাপের সঙ্গে সম্বন্ধ তা'দের ক'দিন? কিন্তু, স্ত্রীর সম্ভ্রম যদি কেউ জানে, সে ইংরেজ। হাজার হ'লেও আমাদের বাঙ্গালীর কুলে জন্ম,—কেমন এক রকম—তা নইলে আর একটু কাপড়-ছেড়া নিয়ে রূপবতীর সঙ্গে ঝগড়া করি?

ফলতঃ, শরৎ যতই কালীঘাটের নিকটবর্ত্তী হইতেছিলেন, মনে মনে তিনি ততই পিতা মাতা হইতে দূরে যাইতেছিলেন। একটি ভাড়াটিয়া বাড়ীতে ভবতারণ অবস্থিতি করিতেছিলেন। শরৎ যখন সেখানে পহুঁছিলেন, তখন প্রেমচাঁদ বাসায় ছিলেন না, কার্য্যোপলক্ষে বাহিরে গিয়াছিলেন। ভবতারণ দুই একটি কথা কহিয়াই শরতকে কহিলেন,—"যাও বাড়ীর ভিতর যাও!"

শরতের এইবার যেন লজ্জা অধিক হইল। যাবেন কিন্তু জননীর সহিত সাক্ষাৎ করিতে। শরতের মনে হইল, গত কল্য মা তাঁহার সহিত ভাল করিয়া কথা কহেন নাই।

মৃদুপাদবিক্ষেপে শরৎ বাড়ীর ভিতর প্রবেশ করিলেন। দেখেন, তাঁহার মাতা এবং পিতৃব্যপত্নী উভয়ে একত্র বসিয়া আছেন। শরৎ যাইয়া উভয়কেই নমস্কার করিলেন।

শরতের মা কহিলেন, "বড় ভাগ্য আমার!"

প্রেমচাঁদের স্ত্রী হাসিয়া কহিলেন, "মা'র পায়ে নমস্কার, এও আশ্চর্য্য বুঝি?"

শরৎ কথা কহিতে পারিলেন না।

শরতের জননী উত্তর করিলেন, "মা,—মা ওর কে? মা সেই প্রিয়নাথ বোসের স্ত্রী। তা'রই জন্যে মানুষ করেছিলেম, তা'কেই দিয়েছি। সেই মরুক, তারই শ্রাদ্ধ করিবে। আমরা ওর কে? ভুলে নমস্কার ক'রে ফেলেছে!"

শরতের মস্তক অবনত। ঝি আসিয়া তাঁহাকে একখানি বসিবার আসন দিয়া গেল। শরৎ বসিলেন।

প্রেমচাঁদের স্ত্রী পুনরায় আরম্ভ করিলেন, "বাবা, এখন যেন কল্‌কাতা চিনেছ—কল্‌কাতায় এসেছ—জন্ম ত সেই বাজিৎপুরে, মানুষ ত হ'য়েছ সেখানে! এত বড় হয়েছ সেই মাটীতে—শ্বশুর শাশুড়ী ত হ'য়েছে আজ্‌কাল! এক একবার আমাদের মনে ক'র্‌লে দোষ কি? রাজার সংসার তোমার—তুমি থাক শ্বশুরবাড়ীতে—লোকে বলে কি?"

প্রেমচাঁদের পত্নী এমন ভাবে শরতের সহিত পূর্ব্বে কখনও কথা কহেন নাই। আজ তাঁহার এবং তাঁহার মাতার ভাব দেখিয়া তিনি যেন ঠিক মধ্যস্থের ন্যায় কথা কহিতে লাগিলেন।

শরৎ পূর্ব্ববৎ নিস্তব্ধ। তিনি যেন কিছু কহিতে চাহেন, কিন্তু কথা বাহির হয় না।

তাঁহার মা কহিলেন, "কাকে বল্‌ছিস্ বোন, ও কি আর ওতে আছে? যাদু করেছে ওকে। জ্ঞান থাকলে কথা বুঝ্‌ত। যেমন ভাব হয়েছে ওর, ও যে আমি মরবার সময়ে যেয়ে চোখের দেখাটা দেখ্‌বে, তাও বোধ হয় না। চল্লুমই ত সংসার ছেড়ে—দুই ছেলে দুই বৌ নিয়ে ঘর কর্‌ব—সে সাধ মিটেছে—যাক্, যেখানেই থাকে, ভাল থাক্—আর কি বলব?"

শরতের মাতার চক্ষু দিয়া জল পড়িতে লাগিল।

শরৎ মনে করিতে লাগিলেন, পালাতে পাল্লে বাঁচি; এ আর দেখা যায় না। এই সময়ে প্রেমচাঁদের স্ত্রী উঠিয়া যাইয়া শরতের জন্য জলখাবার সাজাইয়া আনিলেন, এবং রেকাবটি তাঁহার সম্মুখে ধরিয়া কহিলেন, "খাও বাবা, আমরা তোমার শাশুড়ীর মত ভাল খাবার কোথায় পাব?"

শরৎ বাক্যব্যয় না করিয়া জলখাবার উদরস্থ করিতেছেন, এমন সময় ভবতারণ তথায় আসিয়া উপস্থিত হইলেন। প্রেমচাঁদের পত্নী উঠিয়া গেলেন। ভবতারণ কহিলেন, "শরৎ, আজ থাক না এখানে।"

গৃহিণী উত্তর করিলেন, "থাক্‌বে কোথায়? পরের বাড়ী বেড়াতে এসেছে বই ত নয়, নিজের বাড়ীর খবর নের কে?"

শরৎ আম্‌তা আম্‌তা করিয়া এইবার কথা কহিলেন—"ব'লে

আসি নাই, আর আমার—শাশুড়ীর বড় অসুখ। কা'ল আস্‌ব আমি।"

ভ। কা'ল আমরা চলে যাব। তুমি পার ত এখানে না এসে একবার হাবড়া ষ্টেশনে যেও। মনে করেছি বাঁকুড়া হ'য়ে একবার সুরিকে দেখে যাব। সেখানে দু'একদিন দেরী হবে।

শ। তা আমি হাবড়াতেই যাব।

এই বলিয়া একটা পান মুখে দিয়াই শরৎ পিতা মাতার চরণ বন্দনা করিলেন। ইহা যে গমনের উদ্যোগ, তাহা আর বলিয়া দিতে হইবে কেন? ভবতারণ কহিলেন, "মধ্যে মধ্যে দেশে যেও। শ্যামাচরণ একলা রইল। প্রেমচাঁদের আর ফের্‌বার ইচ্ছা নাই। বউমাকে বুঝিয়ে ব'ল্‌বে,—আজ হ'ক কা'ল হক, যেতে ত হবে। দেশ ত সেই। আর কাশী থেকে আমার কি প্রেমচাঁদের চিঠি পেলেই সেখানে যাবে। আমি আর বেশী দিন থাক্‌ব, এমন বোধ হয় না।"

কথা কয়টি শরতের বুকে বাজিল। মানুষ ত? শরতের মনে হইল, পিতা আমার প্রতি একদিনের জন্য কোন কঠোর ব্যবহার করেন নাই; কখনও আমাকে একটী তীব্র বাক্য বলেন নাই।

শরৎ! এমন ভাবে দোষ ভুলিয়া যাইতে—এত সহজে অপরাধ মার্জ্জনা করিতে—পিতা মাতা ব্যতীত সংসারে আর কেহই নাই!

শরতের অপাঙ্গে এক বিন্দু অশ্রু দেখা দিল।

ভবতারণ হস্ত দ্বারা তাহা মুছিয়া কহিলেন,—"কেঁদ না। ভেবে দেখলে তোমার মতন সুখী কে? বুদ্ধি স্থির কর। বৌমাকে বুঝাও। যে ভাই তোমার—বড় বৌমাও আমার লক্ষ্মী—কোন দিন তোমায় অনাদর করবেন না। আর যা রহিল তোমার—দেখে শুনে চল্‌লে কোন দিনই তোমার অভাব হবে না; চাকরী বাকরী করবারও দরকার হবে না।"

জগতে যাহারা শৈশবে বা বাল্যে পিতৃহারা, তাহারা পিতার এমন বাৎসল্য এবং উপদেশে বঞ্চিত। সংসারে এমন ভাগ্যহীন লোকের সংখ্যা অল্প নহে। দুঃখের বিষয় এই যে, যাহারা জ্ঞান লাভ করিয়াও এমন পবিত্র স্নেহের অধিকারী, তাহাদের অনেকেই শরতের ন্যায় ইঁহার মূল্য বুঝে না।

শরৎ নম্রমুখে বিদায় হইলেন।

তিনি চলিয়া যাইবামাত্র গৃহিণীর ভাবান্তর উপস্থিত হইল। তাঁহার ক্রোধ এবং অভিমান শরতের প্রতি না যাইয়া এখন ভবতারণের প্রতি ধাবিত হইল। তিনি আরম্ভ করিলেন, "তোমার জন্যেই সব। সে সময়ে কল্‌কাতায় ছেলের বে না দিলে আর এত ফল ভোগ কর্ত্তে হ'ত না।"

ভবতারণ কহিলেন, "বিবাহ কি তোমার আমার হাত? জন্ম মৃত্যু বিবাহ বিধিলিপি।—"

গৃ। তোমার ত সবই বিধিলিপি। বাছা আমার—বাছাকে একটি ভাল মুখে কথা কই নাই। যতক্ষণ ছিল, কেবল বকুনি শুনে গেছে। কি খেলে না খেলে, তাও দেখলাম না। চোরের

মতন উঠে গেছে। মুখ তুলে একটি কথাও কয় নি। ওরে মানুষে কি করেছে—বউয়ের মুখ দেখলেই সব ভুলে যায়।

গৃহিণী আবার কাঁদিলেন।

ভ। চুপ কর। দেখ, ঐ ছেলেরই বুদ্ধি ফিরবে, বাড়ী যাবে। সংসার কর্ব্বে। আমরাই দেখে যেতে পারলাম না।

ইহার পর দিন নিরূপিত সময়ে শরৎ ষ্টেশনে উপস্থিত ছিলেন। পিতা মাতা পিতৃব্য প্রভৃতিকে গাড়ীতে তুলিয়া দিয়া তিনি বাসায় ফিরিলেন। শরতের এই এক দিনের ব্যবহারেই যেন সকলে সন্তুষ্ট। গাড়ীতে তাঁহারা অনেকক্ষণ কেবল তাঁহার কথা বলিতে বলিতে গিয়াছিলেন।





# ঊনবিংশ পরিচ্ছেদ।



ঠক, আশুতোষের স্বভাবের পরিচয় পূর্ব্বেই পাইয়াছেন। এখন তাহার দুই একজন সঙ্গীর সহিত একবার সাক্ষাৎ করুন। বাঁকুড়ায় আশুতোষের সঙ্গী অনেক। বাঙ্গলার কোন্ জেলায় বা কোন্ প্রধান স্থানে এরূপ লোকের সঙ্গীর অভাব? অনেক স্থলেই বরং একই যায়গায় একাধিক দল দেখিতে পাওয়া যায়। পাশ্চাত্য সভ্যতা ত দেশের শিরায় শিরায় প্রবেশ করিয়াছে।

বাঁকুড়ায় আশুতোষের দলে আরও লোক থাকিলেও, আশুতোষই দলের চাঁই। তিনিই একমাত্র নাম কাটা সিপাহী। অন্য যাঁহারা আছেন, তাঁহাদের অধিকাংশই বর্ণ-চোরা। দু'এক জন বাহিরে ভালমানুষ বলিয়াই পরিচিত। অনেক সময়েই তাঁহারা ডুব দিয়া জল খাইয়া থাকেন। সুতরাং একাদশীর বাপেরও সাধ্য নাই যে, তাহা টের পান।

প্রধান আড্ডাই আশুতোষের বাড়ীতে। সেখানে তাঁহারা সুযোগ দেখিয়া দু এক দিন আসিয়া থাকেন। কেবল দুই জন লোক অপেক্ষাকৃত পরিচিত, এবং বাঁকুড়ার সমাজে আশুতোষের পরেই ইঁহাদের নাম হইয়া থাকে। ইঁহারা আশুতোষের বাসায় প্রায়ই আসেন; সহরে থাকিলে তাঁহাদের সন্ধ্যাকালে সেখানে আগমন অবর্জ্জনীয়। আমরা যথাসম্ভব ইঁহাদের সহিত পাঠকের পরিচয় করিয়া দিতেছি। প্রথম, বাবু শিবরত্তন মজুমদার পুলিশ ইন্স্পেক্টর। ইঁহার বেতন মাসিক দুই শত টাকা। কিন্তু বাঁকুড়ায় আসা অবধি মদের খরচটা আশুতোষের উপর দিয়া যাইতেছে। শিবরতন বাবু পুলিসের একজন সুদক্ষ কর্ম্মচারী বলিয়া পরিচিত। আর কিছু হউক না হউক, অবয়ব তাঁহার পুলিসের কার্য্যোপযোগী, এ বিষয়ে আমাদের সন্দেহ নাই। তাঁহার দৈর্ঘ্য অষ্টাদশ ইঞ্চি মাপের ছয় ফুটেরও অধিক। আর উদরের পরিধি পঞ্চাশ ইঞ্চির ন্যূন নহে।

শিবরতন বাবু কখনও ঘুস খান না বলিয়াই তাঁহার আরও নাম। যে বেতন পান, তাহাতেই অতি কষ্টে তিনি সংসার নির্ব্বাহ করেন। মাসের শেষে প্রায়ই তাঁহাকে দু' চারি টাকা ধার করিতে হয়। ডেপুটি, সবজজ্ ইঁহাদের নিকটেই তাঁহার ধার। তাঁহারা বলেন, শিবরত্তন বাবুর দু'শ টাকাতেও চলে না। ইহার উপর ক্রিয়া কাণ্ড। মাতৃশ্রাদ্ধ, পিতৃশ্রাদ্ধ, কন্যার বিবাহ প্রভৃতিতে যে ব্যয় লাগে, তাহা কোথা হইতে আসিবে? এ সকল কাজে নিম্নস্থ পুলিস কর্ম্মচারীরা বা দেশের জমিদারগণ,

কিঞ্চিৎ কিঞ্চিৎ সাহায্য করিলে তাহা গ্রহণ করিতে বাধা কি? সে বারে শিবরতন বাবুর কন্যার বিবাহ হইল, তাহাতে জেলার জমিদার মহাজনেরা কেহ এক শত, কেহ দুই শত করিয়া টাকা উপঢৌকন দিয়াছিল। ভদ্রলোকে দিলে তাহা কি ফেরত দিয়া তাহার মনে কষ্ট দেওয়া যায়? আর অধীনস্থ কর্ম্মচারী, তাহারা ত সকলেই পরিচিত। শিবরতন বাবুর বন্দোবস্ত ছিল, এক এক থানার দারোগা, কেহ ঘৃত, কেহ চাউল, কেহ বা দাইল তরকারি পাঠাইতেন। একজনের উপর অধিক চাপ তিনি কখনও দিতেন না। এ ছাড়া মফঃস্বলে গেলে আহারীয় অথবা সেবনীয় যাহা কিছু, তাহা তাহাদিগকেই দিতে হইত। পাথের পাল্‌কী ভাড়া ইত্যাদিও দারোগা বাবুদের স্কন্ধে পড়িত। একবার এক জন দারোগা বাবু আক্ষেপ করিয়া বলিয়াছিলেন, রসদ যোগাইতেই মারা পড়িলাম। কিন্তু শিবরতন বাবুর উদারতা ছিল। অনেক সময়ে জিনিষ সংগ্রহ করিতে না পারিলে, অধীনস্থ কর্ম্মচারীরা আহার মূল্য দিয়াই নিষ্কৃতি পাইতেন। শিবরতন বাবুর আহার অপেক্ষা পানের বন্দোবস্ত অধিক ছিল। মফঃস্বলের এক থানায় গিয়াছেন, সন্ধ্যাবেলায় ফরমাইস হইল কিছু লেমনেড্। দারোগা বাবু টাকা দিয়া বাজারে লোক পাঠাইলেন; লেমনেড্ পাওয়া গেল না। লোক ফিরিয়া আসিলে, তিনি ইন্‌স্পেক্টর বাবুকে অবস্থা জানাইলেন। শিবরতন বাবু বলিলেন, "হাঁ! পয়সা হ'লে আর মেলে না? পাঠিয়েছেন একটা গর্দ্দভকে দিন দেখি আমার নগরবাসীকে পাঠিয়ে!" নগরবাসী ইন্‌স্পেক্ট-

রের আরদালি কনষ্টেবল। সে তাঁহার সঙ্গে সঙ্গে ঘুরে। নগরবাসী পয়সা লইয়া বাজারে গেল। এক ঘণ্টার মধ্যে লেমনেডের বোতল শিবরতন বাবুর সম্মুখে। দারোগা অপ্রস্তুত! নগরবাসী ভিন্ন আর কেহ কিন্তু সে বাজারে সে দিন লেমনেড্ খুঁজিয়া পাইত না। দু তিন বার এইরূপ হইবার পর, দারোগা বাবুর মনে সন্দেহ হইল। শেষে অনুসন্ধানে জানা গেল, মদ কিম্বা লেমনেড্ ইনস্পেক্টরের বাক্স হইতেই বাহির হয়। তাহা বাঁকুড়া হইতেই আসে। কেবল দারোগা-প্রদত্ত পয়সাগুলি তাহাদের স্থান অধিকার করে। একবার শিবরতন বাবু এক থানা পরিদর্শন করিতে যান। এই থানার দারোগা বাবু ঘি পাঠাইতে বাধ্য; কিন্তু দু তিন মাস তাহার সে উপঢৌকন শিবরতন বাবু পান নাই। পরিদর্শনপুস্তক হাতে করিয়াই তিনি খিটিমিটি আরম্ভ করিলেন। "আর এ বাঙ্গলা লেখাপড়ায় কাজ চলে না, আমি করিব কি? আর বাঁচাব কত?" এইরূপ ধরণে কথার অর্থ দারোগা বাবু বুঝিতে পারিলেন। তিনি ইংরাজী জানিতেন না। কিন্তু চতুরতায় তাঁহার সমকক্ষ বাঁকুড়া পুলিসে কেহ ছিল না। ইন্সপেক্টরের তিরস্কারের অর্থ বুঝিয়া তিনি অবিলম্বে বাহিরে গেলেন, এবং সজোরে দেয়ালের উপর চপেটাঘাত করিতে করিতে বলিতে লাগিলেন, "শালা চৌকীদার, আজ ছ মাস ধ'রে তোকে ব'লছি ঘি আন্‌তে,—এখন আমার যে সর্ব্বনাশ হয়, শালা, তুই দিবি না তোর বাপ দেবে? পয়সা দেব আমি? শালা, বজ্জাত!" কথাগুলি ইন্‌স্পেক্টর বাবুর কাণে গেল। তিনি

দারোগা রামনিধি বাবুকে ডাকাইয়া সুর নরম করিয়া কহিলেন, "আরে ও রামনিধি বাবু! ভিতরে আসুন, ছেড়ে দিন ওকে। সত্যি সত্যি আমি কি আপনার বিরুদ্ধে কিছু লিখিতে পারি? কখনও দেখেছেন আমার দ্বারা কোন অধীনস্থের অন্ন মারা গিয়াছে!" রামনিধি বলিল, "আজ্ঞে না, তাতেই ত আরো দুঃখ হয়। এমন মনিব কি আর পাব? যা শালা যা, কালকের দিনের মধ্যে যদি ষোল সের ঘি এনে হাজির না করিস, ত তোর মাথা এক দিকে, আর আমার জুতো এক দিকে।" নির্ব্বোধ দেঁয়ালকে শেষ সম্বোধন করিয়া রামনিধি ঘরে ফিরিলেন, এবং আপনার রক্তহস্ত দেখাইয়া ইন্‌স্পেক্টর বাবুকে সন্তুষ্ট করিলেন। পরিদর্শন-মন্তব্য রামনিধির অনুকূল হইল, ইহা বলাই বাহুল্য।

দ্বিতীয় ইয়ার সবডেপুটী ভবনাথ বাবু। সবডেপুটী বাবুর বিদ্যা অতি সামান্য, কিন্তু তৈলের জোর বড়ই অধিক। আর তৈলপ্রদানের ব্যবস্থাও তাঁহার উত্তম জানা ছিল। এই তাঁহার গুণ, বাকি প্রায় সমস্তই দোষ। ভবনাথ সবডেপুটী হইয়াছেন, এই তৈলের জোরে; এখনও চাকরী রাখেন, এই তৈলের জোরে। সত্য মিথ্যা, ন্যায় অন্যায়, কাণ্ডাকাণ্ড জ্ঞান অতি অল্প। দেখিতে চেহারা বেশ পরিপাটী, কিন্তু একবারেই অন্তঃসারশূন্য। বাঁকুড়ায় অনেকেই তাঁহাকে মাখাল্ বাবু বলিয়া ডাকিত। বঙ্কিম বাবু মনুষ্য-ফল মধ্যে, কতকগুলিকে মাখাল্‌ফল বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। ভবনাথ বাবু এই শ্রেণীতে প্রধান স্থান পাইবার যোগ্য। মনুষ্য-স্বভাবে দোষ যাহা কিছু থাকিতে পারে, তাহার

অনেকই তাঁহাতে ছিল। কিন্তু বাহ্যিক চেহারা বেশ চাকচিক্যময়। সাধারণ লোকে তাঁহাকে বীচিগণা বাবু বলিয়া জানিত। সবডেপুটি বাবু নিজে বাজার করিতেন। এক দিন বাজারে যাইয়া তিনি কুষ্মাণ্ড খরিদ করিতে যান। একটি স্ত্রীলোক একটা কুমড়াকে আট ভাগে বিভক্ত করিয়া রাখিয়াছে। প্রত্যেক অংশের মূল্য এক পয়সা। সবডেপুটি বাবু, এক পয়সায় এক অংশ খরিদ করিলেন। স্ত্রীলোক বীচি গুলি পৃথক করিয়া রাখিয়া দিয়াছিল। মারামারি লাগিল এই বীচি লইয়া। সবডেপুটী বাবু বলেন, "দে, এখন আমার অংশের বীচি গুলি দে।" স্ত্রীলোকটি বলে, "বীচি আমি পৃথক বেচিয়া থাকি।" ভবনাথ বাবু সে কথা শুনিলেন না। তিনি কহিলেন. "তা হবে না। আমার ভাগের কুমড়া টুকুর গায়েও অবশ্য বীচি ছিল, তুই হিসাব করে দে। আট ভাগ করেছিস—বীচি যত গুলা আছে, তার আট ভাগের এক ভাগ আমাকে দে।" স্ত্রীলোকটি ভদ্রলোক দেখিয়া কহিল, "আমি অমনি গুটিকতক দিচ্ছি, নিয়ে যান।" ভবনাথ বাবু ছাড়িবার পাত্র নহেন। সঙ্গে যে লোক ছিল, তাহাকে দিয়া বীচি গণাইলেন, এবং তাহার আট ভাগের এক ভাগ লইয়া আসিলেন। বাড়ীতে এই বীচি লাগাইলে আর কুমড়া কিনিতে হইবে না, ইহাই তাঁহার উদ্দেশ্য ছিল। ইহার পর তিনি যে দিন বাজারে যাইতেন, দোকানদারেরা বলাবলি করিত, "ঐ সেই বীচিগণা বাবু আসচে!"

আশুতোষের সঙ্গে ভবনাথের বড়ই ভাব।



# বিংশ পরিচ্ছেদ।



বতারণ এবং তাঁহার গৃহিণী প্রভৃতি বাঁকুড়া হইয়া চলিয়া গিয়াছেন। পরবর্ত্তী শনিবারে আশুতোষের বাসায় ভরপুর মজলিস্। এ কয়েক দিন আশুতোষ যেন কয়েদীর ন্যায় ছিলেন। শিবরতন, ভবনাথ, আজ দু'জনেই যেন একটু মনমরা। কিছুকাল পরে শিবরতন আরম্ভ করিলেন, "আর, ভায়ার এখানে একটা আড্ডা ছিল, দু এক দিন আসা যাওয়া ছিল, তাও এবার বন্দ হ'ল।"

আ। কেন? কেন?

শি। ভায়া এবার গৃহস্থ হলেন। গৃহিণী এসেছে ত? আর ক'দিন? এখনও ছোলা খাওয়াতে শেখান নি, তাই। একবার আপনার গণ্ডা আপনি বুঝে নিলেই তোমাকে দাঁড়ে বসাবেন, তখন কি আর আমাদের আমল দেবে?

আ। না ভাই! তেমন নয়। এই ত এত দিন এসেছে, এক দিনও সে রকম কিছু দেখি নি। আমার মতন আমি আছি, তার মতন সে আছে।

শি। প্রথম দু চারি দিন ঐ রকমই চলবে। শেষে কিন্তু শেকলটি পরালে টেরও পাবে না। কেবল রাধাকৃষ্ণ পড়বে।

আ। কি. করব ভাই, আমিও পত্রপাঠ দিচ্ছিলুম তাড়িয়ে, কিন্তু পায়েপড়াকে পারা ভার।

শি। তা কি আর বলছি, তামাসা কচ্ছিলুম. স্ত্রী নিয়ে ঘর করবে, সে ত সুখের বিষয়।

আ। তা নয়, রেখেছি এই সর্ত্তে—যে দিন আমার ইচ্ছার বিরুদ্ধে একটি কথা বল্‌বে, সেই দিনই গলা ধাক্কা।

ভ। ছিঃ, অত কড়া হ'লে চল্‌বে কেন? পশুদের প্রতি অত্যাচার নিবারিণী সভা নালিস কর্‌বে যে।

শি। না হে! অমন কথা বলো না। ভায়ার বউটি শুনেছি বাস্তবিকই ভাল।

ভ। সেই পাড়াগেঁয়ে মহাজনের মেয়ে ত?

শি। মহাজন কেন? তাদের জমিদারীও আছে। (আশুর প্রতি) বউটি দেখতে কেমন ভাই?

ভ। দাঁড়কাকের মতন।

শি। ঠাট্টা কর কেন?

ভ। দাঁড়কাকের চাইতে ভাল!

শি। ঢের।

ভ। তুমি জান্‌লে কেমন করে?

শি। বাবা, পুলিসকে জিজ্ঞেস কচ্ছ, খবর জান্‌লে কেমন করে?

ভ। এখানে ত চুরি ডাকাতি হয় নাই।

শি। ইঞ্জিনিয়ার রামদয়াল বাবুর বাসায় গিয়াছিলেন; তাঁর পরিবার গল্প করেছেন আমার স্ত্রীর কাছে।

ভ। শোনা কথা প্রমাণই নয়। চাক্ষুষ সাক্ষী দাদাই রয়েছে; বল না দাদা?

আ। দেখতে মন্দ নয়, আর গুণ এই যে, বড় নরম।

ভ। তা হলে গিন্নিটি ঘোর কালো নয়।

শি। বেশ কথাটি মনে করেছ! ডি, এল্ রায়ের ঐ গান-টিই গাও একবার।

ভ। খালি পেটে?

শি। খালি পেটে কেন! রাত ত পুইয়ে গেল বাজে কথায়।

ভ। ডাক তা হলে শিবেকে।

আ। শিবে!

চাকর 'আজ্ঞে যাই' বলিয়া উত্তর করিল।

শিবে আসিলে আদেশ হইল, "এক বোতল হুইস্কি আর দু বোতল লেমনেড নিয়ে আয়। গেলাস একটা, আর কর্কস্ক্রুটা।"

ভৃত্য আদেশ প্রতিপালন করিল।

তিন জন পান করিয়া গান ধরিলেন।

"আমরা তিনটি এয়ার, দাদা আমরা তিনটী এয়ার!
আমরা তিনটি সখের মাঝি ভবসিন্ধু খেয়ার,
কিন্তু পার করি সুধু বোতল গেলাস, আমরা তিনটি এয়ার॥
দেখ ব্রাণ্ডি মদের রাজা আর সেরি মদের রাণী,
আমরা করিনে কাহারে ডর, করিনে কারও হানি;
আমরা রাখিনে কাহারও তোয়াক্কা, করিনে কাউকে কেয়ার,
এই ভব মাঝে সকলি ফক্কা, জেনেছি আমরা তিনটি এয়ার!
মোদের দিও নাকো কেউ গালি, মোদের কর না কেউ মানা,
আমরা খাইনে কারও চুরি করে দুগ্ধ ননী ছানা।
কেবল লুটিব একটু মজা, আর করিব একটু পান
কেবল হাসিব একটু, নাচিব একটু, গাইব দুটা গান!
কেন দেবতা দিল তাড়িয়ে দৈত্যে বল দেখি দাদা?
কারণ দেবতা খেত লাল পানি আর দৈত্য খেত সাদা।
কেন বাঙ্গালী গুলো কালো আর ইংরেজ গুলো গোরা?
কারণ বাঙ্গালী খায় সুধুজল আর সাহেবে খায় সুরা!
কেন নদীর জলে কাদা রে ভাই সাগর জলে নুন?
পাছে মেলা সাদা জল খেয়ে হয় মানুষগুলো খুন!
কেন তুমি বা না হলে কবি হল সেক্সপীয়ার?
সে কথা আর কাজ কি বলে আমরা তিনটি এয়ার!
এই জীবনটা ঘোর মেঘলা আর গিন্নিটি ঘোর কালো!
এ ভব-অন্ধকারে রে ভাই সুরাই একটু আলো।

এ ভব মরুভূমি মাঝে সুরাই নির্ঝর,
এ ভবারণ্যে জীবন-ঝঞ্ঝার সুরাই পাকা ঘর!" * ইত্যাদি।

ইহার পর রীতিমত নরকের অভিনয় আরম্ভ হইল। আমরা তাহা দেখাইতে পারিব না।

সুরবালা বাড়ীর ভিতরে থাকিয়া প্রায় সমস্তই শুনিতেছেন। মুখে কথাটি নাই। তিনি যেন সে বাড়ীর কেহই নহেন।

* আমরা উপরে যে পদগুলি দিলাম, কল্কি-অবতারে এই গানটিতে তাহা নাই শ্রীযুক্ত দ্বিজেন্দ্রলাল রায়ের মুখে কিন্তু আমরা পূর্ব্বে এ গানটি এইরূপই শুনিয়াছি। জীবিত কবি তাঁহার অনেক গানেই এমন পরিবর্ত্তন করিয়াছেন।





# একবিংশ পরিচ্ছেদ।




ত্রি ২ টার পরে আশুতোষ অন্দরে নীত হইলেন। নীত হইলেন, কেন না, চলিবার শক্তি তাঁহার ছিল না। বাড়ীতে ঝি, আর সুরবালা। বৃদ্ধা ঝি অনেক ক্ষণ বসিয়া থাকিয়া শেষে ঘুমাইয়া পড়িয়াছে। সুরবালা এখনও অনিদ্রিত। স্বামীর আহার হয় নাই। সুরবালা ভাত কটি গরম রাখিবার জন্য হাঁড়ীতে জল চড়াইয়া বসিয়া আছেন। ভবনাথও শিবরতনের গমনের পদশব্দ পাইয়াই হাঁড়ীতে চাল ঢালিয়া দিলেন। স্বামীকে তদবস্থ আসিতে দেখিয়া তিনি শয়ন গৃহে প্রবেশ করিলেন, এবং কহিলেন, "আজ্ আবার হয়েছে ?"

আ। হবে না ; তোমার খাই, না তোমার বাপের খাই ?

সুরবালা ক্ষণকাল নিস্তব্ধ হইয়া দাঁড়াইয়া রহিলেন। চক্ষু

দিয়া দু'ফোটা জল পড়িল। স্ত্রীলোকের বাপ তুলিলে প্রাণে বড় লাগে।

আশুতোষ সেই রাক্ষস মূর্ত্তিতে দণ্ডায়মান। মুখে খই ফুটিতে লাগিল। "নাই পেয়ে গেছে আর কি! দু'দিন একটু ভাল মুখে কথা বলেছি বলে ঠাউরেছে, এইবার যা বল্‌ব, তাই হবে। তেমন ছেলে পাওনি, বাবা! ঢের ঢের মেয়েমানুষ দেখেছি,—ঘরের মেয়েমানুষ আবার মুখ চেয়ে কথা কইবে? অমন মেয়ে মানুষের মুখে ঝাঁটা পড়্‌বে না?" সুরবালা মনে মনে নিজের অদৃষ্টকে ধিক্কার দিলেন, কিন্তু স্বামীর প্রতি কিছু-মাত্র রুষ্ট না হইয়া কহিলেন, "আচ্ছা, পুড়ক আমার মুখে ঝাঁটা, তুমি শোও দেখি একটু।"

আ। শোব তোমার কথায় নাকি? ওরা যা বলেছে মিথ্যা নয়, যে দু দিন পরেই দাঁড়ে বসিয়ে ছোলা খাওয়াবে।

সু। আমি দাঁড়ে বসাতেও চাইনে, ছোলা খাওয়াতেও চাইনে। তুমি শোও দেখি। বক্‌লে আরও অসুখ বাড়্‌বে।

সুরবালা স্বামীর অঙ্গস্পর্শ করিবামাত্র—লিখিতে কষ্ট হয়—আশুতোষ সেই সাধ্বী রমণীকে পদাঘাত করিলেন, সুরবালা ভূমিতে পড়িয়া গেলেন। ওষ্ঠ কাটিয়া রক্ত বাহির হইতে লাগিল। রমণী মুহূর্ত্তমাত্র ক্ষতস্থানের প্রতি দৃষ্টি করিয়াই পুনরায় সেই পশুর সেবায় নিযুক্ত হইলেন। পদাঘাতের উদ্যমেই আশুতোষ স্বয়ং পতিত হইয়াছিলেন, এবং পতনের অব্যবহিত

পরেই বমন আরম্ভ করিলেন। সুরবালা নিজের ব্যথা ভুলিয়া গিয়া স্বামীর শুশ্রূষা করিতে লাগিলেন।

ইহাদের গোলযোগে বামা জাগিয়াছে; সে সুরবালাকে উদ্দেশ করিয়া আরম্ভ করিল, "একশ বার বারণ কল্লুম, তা শুনলে না; এই ঝাঁটা নাতি খাবার জন্যে এখানে না এলেই নয়। হচ্চে ত ঝাঁটা নাতি রোজই, বাপের বাড়ী কি দু'মুটো অন্ন যুটে না? শুনি, তাদের অন্ন কত লোকে খায়।"

সুরবালা আস্তে আস্তে কহিলেন, "ঝি, চুপ কর।"

বা। আমি ত চুপ করেই আছি।

সু। ওঁর কি জ্ঞান আছে?

বা। জ্ঞান ত এখন নাই. মারবার সময় ছিল, আর ছাই মাথামুণ্ড যখন খেয়েছিল, তখনও ছিল।

সুরবালা আরও আস্তে কহিলেন, "জ্ঞান থাকলে কি আর মারেন।"

বা। জ্ঞান থাক্ আর না থাক্, তুমি থাক ওরে নিয়ে, আমি পারব না। কালই আমি আমার পথ দেখি, ও যখন পাঁচ বছরের, তখন এসেছি ওদের বাড়ীতে; আর সেও আজ এক কুড়ি তের বছরের কথা, সে দিনও ওর মা মরবার সময়ে বলে গেল, ঝি আমার আশুকে দেখো। ঝির কি অসাধ? আমার কি কেউ কোনখানে আছে? ভেবেছিলুম যে কদিন বাঁচি, এখানেই পড়ে থাকব; তা বাবা, এমন আমার চৌদ্দ পুরুষেও দেখি নাই। তুমি ঝাঁটা খাও, নাতি খাও, আর অমনি

করে বসে মাথায় বাতাস দাও, আমি আর এ দেখতে পারি না।

সু। ঝি, আমার অদৃষ্ট! তুমিও আমায় ফেলে যাবে?

সুরবালার চক্ষু দিয়া জল পড়িল।

বামা একেবারে কাঁদিয়া ফেলিল; কহিল, ইচ্ছায় কি তোমায় ফেলে যাই? তোমার কষ্টই আর দেখতে পারি না, এ কালে কি তোমার মত মেয়ে হয়? ভগবান জানেন, আমার পেটের মেয়ে থাকলেও আমি তারে বেশী ভাল বাসতে পার্ত্তাম না। তোমার কষ্ট দেখেই বুক ফেটে যায়।"

সু। আমার কষ্ট যদি পরমেশ্বর ঘুচান, তবেই ঘুচবে; নতুবা মানুষের সাধ্য নাই। বাপের বাড়ী গিয়ে রাজভোগ খেয়েই কি আমায় সুখ হবে? তার চাইতে এখানে অনাদরে উপোস করে থাকাও ভাল।

বা। তোমার কষ্ট থাকবে না, ভগবান তোমাকে সুখী করবেন!

সু। আমার ব্যথার যদি কেউ ব্যথিত থাকে, সে তুমি। শ্বশুরবাড়ী এসে অবধি কেবল তোমার জন্যে আমার যে শাশুড়ী নাই, তা আমি বুঝতে পারি নাই। তুমি আমায় ছেড়ে যাবে?

বা। আমি প্রাণ থাকতে তোমায় ছেড়ে যাব না।

বামা কাঁদিতে কাঁদিতে ঘুমাইয়া পড়িল।

সুরবালার সে রাত্রিতে নিদ্রা প্রায় হইল না।

পরদিন নিদ্রা হইতে উঠিয়া ক্ষণকাল পরেই আশুতোষ সুরবালাকে কহিলেন, "পঞ্চাশটি টাকা দাও আমাকে।"

এ পর্য্যন্ত আশুতোষ সুরবালার হস্তে একটি পয়সাও দেন নাই। কিন্তু মধ্যে মধ্যে প্রায়ই টাকা চাহিতেন। ভবতারণ পশ্চিমে যাইবার সময়ে সুরবালাকে কিছু টাকা দিয়া গিয়াছিলেন, তদ্দারা তিনি আশুতোষের আদেশ প্রতিপালন করিতেন। তাহা ফুরাইয়া গিয়াছে; আশুতোষ মনে করিয়াছেন, বড়-মানুষের মেয়ে, কতই টাকা আছে; আজ কিন্তু টাকা নাই; আশুতোষ নাছোড়বান্দা।

সুরবালা বামার সহিত পরামর্শ করিতে লাগিলেন।





# দ্বাবিংশ পরিচ্ছেদ।





রতের জননীর কাশীপ্রাপ্তি হইয়াছে। ভবতারণ পীড়িত। তিন চারি দিনের পীড়াতেই গৃহিণীর মৃত্যু হইয়াছে। টেলিগ্রাফে খবর পাইয়া সুরবালা যাইয়া মাতার দেখা পাইয়াছিলেন, কিন্তু শ্যামাচরণ তাঁহার মৃত্যুর পূর্ব্বে পঁহুছিতে পারেন নাই। গৃহিণীর পীড়া হইলেই শরৎ, সুরবালা ও শ্যামাচরণ, তিন জনকেই টেলিগ্রাফি করা হয়, কিন্তু শরৎ এ পর্য্যন্ত যান নাই। শ্যামাচরণ কাশীতে পঁহুছিয়াই তাহাকে পুনরায় টেলিগ্রাফ করিলেন, "ভাই! মা গিয়াছেন; বাবারও সময় হইয়াছে, শীঘ্র আইস।"

শরৎ তারের খবরটি হাতে করিয়া অসিয়া রূপবতীকে কহিলেন, "ওগো; দাদা আবার টেলিগ্রাফ করেছেন, বাবা এখন তখন, যেতে হচ্ছে কাশীতে একবার?

রূ। তা যাবে বইকি?

শ। না গেলে লোকে কি বলবে ?

রু। আর এতে লোকে বলবে না। এখানে মাও ত এখন তখন।

শ। তুমি আছ, মামা আছেন।

রু। সেখানেও ত তোমার ভাই আছেন, বোন্ আছেন, খুড়া আছেন, খুড়ী আছেন।

শ। তা ত আছেন, শ্রাদ্ধের সময়ে ত যেতেই হবে।

রু। কেন ? শ্রাদ্ধ কি আর এখানে হয় না ? তোমাদের দেশের লোকে গঙ্গাতীরে এসে শ্রাদ্ধ করে, তুমিও তাই করবে।

শ। তাও কি হয়, একবার না গেলে চলে কি ?

রু। চলে নিশ্চয়ই ; তবে তোমার মন—আমার মা মলেই তোমার কি, থাকলেই তোমার কি ? মার যদি আজ পেটের ছেলে থাকত, সে কিছুতেই ফেলে যেতে পারত না। এদিশি জামাই হলে সেও বুঝ্‌ত। সেখানে অতগুলি লোক রয়েছে, আর এখানে কেহই নাই।

শ। বল্লে বটে এতগুলি কথা, কিন্তু ভেবে দেখ দেখি, আমার মা মরেছেন, আর বাপের এখন তখন, এখানে ইনি ত এখনও কিছু দিন বাঁচতে পারেন।

রু। তোমার ইচ্ছা কি মা আজই মরেন ?

শ। তা কি আমি বল্‌ছি।

রু। ভাবটা তাই ; সাধে কি বলি, এর চাইতে কোলকাতার মুটে মজুরের সঙ্গে বে হলেও ছিল ভাল, তার সঙ্গে

মনের মিল হত। পাড়াগেঁয়ে তোমরা, তোমাদের সঙ্গে কিছু-তেই আমাদের মিল থায় না।

এ বক্তৃতার পর শরতের মুখে আর বাক্য সরিল না, তিনি অনেকক্ষণ কিংকর্ত্তব্যবিমূঢ়ের ন্যায় চিন্তা করিয়া শেষে জিজ্ঞাসা করিলেন, "আচ্ছা যাব ত না, কি বলা যায় দাদাকে বল দেখি?"

রূপবতীর নিকট এমন বিষয়ে পরামর্শ লইতে গেলে তাহার বুদ্ধি খুব ঘুরিত। তিনি অল্পক্ষণেই কহিলেন, "কেন, লিখে দাও সাহেবদের কাছে ছুটি চেয়ে কিছুতেই পেলেম না, তাই আমি এখানেই গঙ্গাতীরে শ্রাদ্ধ করিব ঠিক করেছি।"

শরৎ এই যুক্তিই অবলম্বন করিলেন, এবং পরদিন অগ্রজকে লিখিয়া দিলেন, ছুটি না পাওয়ায় তিনি কাশীতে যাইতে পারি-লেন না।

শ্যামাচরণ যে দিন এই চিঠি পাইলেন, ভবতারণের সেই দিনই মৃত্যু হয়। মৃত্যুর পূর্ব্বে অনেকবার তিনি, "শরৎ আসি-য়াছে? শরৎ আসিয়াছে?" বলিয়া প্রশ্ন করিয়াছিলেন। শ্যামাচরণ একবার উত্তর দিলেন, সে ছুটি পায় নাই। বৃদ্ধ কহি-লেন, "না হয় চাকরী ছাড়িয়াই দিত।" ভবতারণের চক্ষু দিয়া দু' ফোটা জল পড়িতে দেখা গেল। শরতের ব্যবহারে এ পর্য্যন্ত কোন দিন তিনি চক্ষুর জল ফেলেন নাই, আজি তাহা পড়িল।

শরৎ! মাতার অশ্রুপাত তোমার কার্য্যে অনেক হইয়াছে আজ পিতারও হইল। এমন উদারস্বভাব স্নেহময় পিতার এক,

বিন্দু নেত্রনীরে তোমার জীবনের সমস্ত সৎকর্ম্ম ভাসিয়া যাইবে না কি ?

শ্যামাচরণ যথাসময়ে জননীর ও জনকের শ্রাদ্ধ করিলেন। প্রেমচাঁদ, প্রেমচাঁদের স্ত্রী এবং সুরবালা, ইঁহারা সকলেই উপস্থিত ছিলেন। বাঁকুড়া হইতে বিদায় লইয়া জামাতা আশুতোষ আসিয়া যোগ দিয়াছিলেন।

শ্রাদ্ধের পর আশুতোষ স্ত্রীকে লইয়া বাঁকুড়ায় ফিরিয়া গেলেন। শ্যামাচরণ অনেক অনুরোধ করিয়া পিতৃব্য এবং পিতৃব্যপত্নীকে বাড়ীতে লইয়া আসিলেন। শ্যামাচরণের ইচ্ছা ছিল, কলিকাতায় শরতের সহিত সাক্ষাৎ করিয়া আসেন। কিন্তু প্রেমচাঁদ তাঁহাকে সে কথা মুখে আনিতেও দিলেন না।





# ত্রয়োবিংশ পরিচ্ছেদ



সুরবালা মাতার মৃত্যুর কিছুকাল পূর্ব্বে কাশীতে গিয়াছিলেন. সুতরাং মাতা পিতা উভয়েরই অন্তিম সময়ে তাঁহার সহিত সাক্ষাৎ হইয়াছিল। সুরবালার জননী কন্যাকে অতিশয় স্নেহ করিতেন। সন্তান মাত্রই পিতা মাতার স্নেহের জিনিস। সুরবালার ন্যায় কন্যার আদর হইবে না কেন? সুরবালা মাতার মৃত্যুর যে কয়েক ঘণ্টা পূর্ব্বে পঁহুছিয়াছিলেন, সে সমস্ত সময় টুকুই তিনি জননীর শুশ্রূষায় ব্যাপৃত ছিলেন। গৃহিণীও যে কয়েকটি কথা কহিয়াছিলেন, তাহা সুরবালার সম্বন্ধেই কহিয়াছিলেন। সুরবালা আসিয়া মাতার শয্যাপার্শ্বে বসিলেই গৃহিণী তাহার হাত দুখানি লইয়া একটি চুম্বন দিলেন, এবং "মা আমার, লক্ষ্মী আমার, এসেছ ?" বলিয়া তাহাকে আদর করিলেন ; ইহার

পরে দুই একটি যন্ত্রণাব্যঞ্জক শব্দ উচ্চারণ করিয়াই শয্যাপার্শ্বো-পবিষ্ট ভবতারণকে উদ্দেশ করিয়া কহিলেন, "ওগো! শ্যামাচরণকে বলিও, আমার সুরিকে যেন কিছু দেয়।"

ভ। তা বল্‌তে হবে না। শ্যামাচরণের যে মন, তুমি না বল্লেও সে দেবে। শরৎ যে এমন ব্যবহার কচ্ছে, তাকেও শ্যামাচরণ মন্দ দেখে না।

গৃ। শরৎকে মন্দ দেখুক আর ভাল দেখুক, তাতে আমার কি?

গৃহিণী মুখ বিকৃত করিলেন।

ক্ষণকাল পরে পুনরায় আরম্ভ করিলেন, "সুরবালা আমার গরীব, অমন মেয়ে কি হয়! ওকে যেন একটা বাড়ী ক'রে দেয়; ওর কাকাও ওকে যে ভালবাসে, সেও ওকে কিছু দিতে পারে। আমার মুক্তার মালাছড়াটা আমি ওকে দিলাম।"

সুরবালা কাঁদিতে লাগিলেন, এবং কহিলেন, "মা চুপ কর।"

ভবতারণ তাঁহাকে কহিলেন. "বাবা বিশ্বেশ্বরকে ডাক।"

গৃহিণী সুরবালার চক্ষে জল দেখিয়াই হাত তুলিলেন, এবং কন্যার অশ্রু মুছাইয়া দিবার চেষ্টা করিলেন। হাত কিন্তু ততদূর গেল না, সুরবালা মুখ নত করিলেন, এবং মায়ের হাত ধরিলেন।

গৃহিণী কহিলেন, "কাঁদিস্ নে মা।"

সু। তোমার মত মা হারিয়ে কাঁদবো না!

গৃ। আমি কি করেছি তোদের মা? শরৎ বড় কষ্টটা দিয়েছে।

সু। মা, তাঁকে আশীর্ব্বাদ কর মা। ছোড়্দার মতিভ্রম ঘটেছে মা। তুমি যদি সেঁপে যাও মা, তার জীবনই বৃথা হবে।

গৃ। সঁাপ দিব না, কিন্তু প্রাণে যে আশীর্ব্বাদ আসে না।

সু। সন্তানের অপরাধ নিও না মা।

সুরবালা জননীর পদধূলি লইয়া মস্তকে দিলেন।

জননী পুনঃপুনঃ কন্যাকে আশীর্ব্বাদ করিলেন। ইহার পরে দু, চারিটি কথা হইয়াছিল মাত্র। ক্রমে জননী যতই মৃত্যুর নিকট-বর্ত্তিনী হইতে লাগিলেন, কন্যা ততই তাঁহার মাতৃস্থানীয়া হইয়া উঠিলেন। তাঁহাকে বাহির করিবার সময়েও সুরবালা কোলে করিয়া তুলিয়া আনিলেন। গৃহিণী যেন মাতার ক্রোড়ে নিদ্রিতা বালিকার ন্যায় রহিলেন।

জননীর অন্ত্যেষ্টিক্রিয়া আরম্ভ হইবার পূর্ব্বেই শ্যামাচরণ কাশীতে পঁহুছিলেন; এবং মাতার সৎকার করিলেন। মাতাকে জীবিত দেখিতে না পাইয়া শ্যামাচরণ বালকের ন্যায় কাঁদিয়াছিলেন। ভবতারণ এবং সুরবালা, উভয়ে তাঁহাকে সান্ত্বনা করেন।

গৃহিণীর মৃত্যুর পর ভবতারণের শরীর ক্রমশই খারাপ হইতে লাগিল। তিনি যেন গৃহিণীর প্রতীক্ষা করিতেছিলেন, এবং তাঁহাকে অগ্রে পাঠাইয়া দিয়া নিজে অনুসরণ করিবার নিমিত্ত প্রস্তুত ছিলেন। যে কয়েক দিন তিন বাঁচিয়াছিলেন, মধ্যে মধ্যে শ্যামাচরণ এবং সুরবালাকে প্রায়ই উপদেশ দিতেন। এক দিন তিনি সুরবালাকে কহিলেন, "মা! স্বামীকে ভক্তি করিও।

স্ত্রীলোকের স্বামী ভিন্ন অন্য দেবতা নাই। স্বামীকে সন্তুষ্ট করিতে পারিলে তাহাতেই সমস্ত যাগ যজ্ঞের ফল হয়। আশুতোষের চরিত্রে দোষ আছে শুনিয়াছি; এত দিন তোমাকে বলি নাই তোমার মনে কষ্ট হইবে বলিয়া, উহাতে মনে কখনও তাঁহাকে অভক্তি করিও না। ঐ তোমার দেবতা; আমি আশীর্ব্বাদ করিতেছি, তোমার স্বামীর চরিত্র সংশোধিত হইবে, তোমার কষ্টের শেষ হইবে।”

সুরবালা কথা কহিলেন না।

শরৎ! তুমি যদি আসিতে, হয় ত ‘তোমার স্ত্রীর চরিত্র সংশোধিত হইবে’, পিতার এমন আশীর্ব্বাদ তুমিও পাইতে!

ভবতারণ, সুরবালা সম্বন্ধে গৃহিণীর শেষ অনুরোধ, কন্যার অসাক্ষাতে, এক দিন শ্যামাচরণকে জ্ঞাপন করিয়াছিলেন।





# চতুর্বিংশ পরিচ্ছেদ।



আশুতোষ কার্য্য-পরিদর্শনার্থ মফঃস্বল যাইবেন। বেলা ৯ টার সময় কন্ট্রাক্টার কেশব বাবু গাড়ী লইয়া আশুতোষের দরজায় উপস্থিত। মফঃস্বলে সাধারণতঃ কন্ট্রাক্টার বলিলে যে শ্রেণীর লোক বুঝায়, কেশব বাবু সে শ্রেণীর উপরে। আশুতোষ ইহার পূর্ব্বেও দুই এক বার কেশব বাবুর গাড়ীতে মফঃস্বল গিয়াছেন। সুরবালা শুনিয়াছেন, কেশব বাবু অতি ভদ্রলোক এবং উচ্চবংশের সন্তান। স্বামীর জন্য তিনি অনেক লোকের সম্বন্ধে সংবাদ কুড়াইতেন। যাঁহাদের চরিত্র নির্দ্দোষ শুনিতেন, স্বামীকে তাঁহাদের কাছে যাইতে দেখিলে অথবা তাহাদের সঙ্গে দিতে পারিলে, তিনি সুখী এবং নিশ্চিন্ত হইতেন।

আশুতোষ আহার করিতে বসিয়াছেন, কেশব বাবু বাহিরের ঘরে বসিয়া তামাক খাইতেছেন, এই সময়ে সুরবালা বাহিরের

ঘরের পশ্চাতে আসিয়া দাঁড়াইলেন, এবং বামাকে দিয়া বলাইতে লাগিলেন, "আমার যেরূপ অবস্থা, আপনারা সকলেই দেখিতেছেন। আপনাদের সকলের অনুগ্রহেই আমি বাঁকুড়ায় আছি। উনি আপনার সঙ্গে যাইতেছেন, যাহাতে নির্ব্বিঘ্নে বাসায় ফিরিয়া আসিতে পারেন, আপনি ইহাই দেখিবেন। অতি অল্প সময়েই উনি জ্ঞান হারাইয়া যান। দু, এক সময়ে এমন অপ্রকৃতিস্থ হন যে, তখন কেহ না কাছে থাকিলে অনায়াসে উঁহার প্রাণ যাইতে পারে। আপনি উহাঁকে বিশেষ যত্ন করিয়া থাকেন শুনিয়াছি। আমি আর অধিক কি বলিব ?"

কেশব বাবু বামাকে দিয়া বলাইলেন, "ওঁকে নিশ্চিন্ত থাকৃতে বলুন, আমি আশুবাবুকে বাসায় ফিরাইয়া রেখে যাব।"

সুরবালার সরল কথাগুলি কেশবের প্রাণে লাগিয়াছিল। তিনি মনে মনে যেমন সুরবালার প্রশংসা করিতেছিলেন, তেমনি আশুতোষকে ধিক্কার দিতেছিলেন।

কিয়ৎকাল পরেই আশুতোষ বাহিরে আসিলেন, এবং গাড়ীতে উঠিয়া কেশব বাবুর সহিত সোণামুখী রওনা হইলেন। পথে কেশব বাবু আশুতোষকে অনেক বুঝাইলেন, অনেক উপদেশ দিলেন। আশুতোষ অল্পমাত্র কথা কহিলেন। আশুতোষের গুণ এই ছিল যে, প্রকৃতিস্থ থাকিলে তিনি অন্যের সহিত বড়ই ভালমানুষের ন্যায় ব্যবহার করিতেন। তিনি কেশব বাবুর কথার কোনও প্রতিবাদ করিলেন না। সন্ধ্যার পূর্ব্বে তাঁহারা সোণামুখী পঁহুছিলেন। সোণামুখীতে সরকারী

কর্ম্মচারীদিগের থাকিবার নিমিত্ত একটি পাকা বাড়ী আছে। সাবেক নিয়মের সরকোটের জজেরা এখানে আসিয়া কাছারি করিতেন বলিয়া ইহাকে সর্কোটহাউস বলে। কেশব বাবুর বাটী সোণামুখীতে। আশুতোষ সর্কোটহাউসে থাকিবেন, ইহা পূর্ব্বেই স্থির ছিল। সেখানে যাইয়া দেখেন, বিষ্ণুপুরের ডেপুটি মাজিষ্ট্রেট তথায় আছেন। পূর্ত্তবিভাগের কর্ম্মচারীদিগের থাকিবার দাবি অগ্রগণ্য, সুতরাং আশুতোষের তথায় থাকিতে বাধা ছিল না; ডেপুটি বাবু আশুতোষকে বাড়ীর অর্দ্ধেক ছাড়িয়া দিলেন। তিনি তাঁহাকে রাত্রিতে তাঁহার সঙ্গে আহারের নিমন্ত্রণও করিলেন। কেশব বাবু আশুতোষকে তথায় রাখিয়া যাইবার সময়ে, গোপনে কহিয়া গেলেন, "দেখিবেন ডেপুটি বাবুর সাক্ষাতে কোন অন্যায় আচরণ করিবেন না।" আশুতোষ 'না' বলিয়া তাঁহাকে বিদায় করিলেন।

কেশব চলিয়া যাইবার পরেই আশুতোষ ধীরে ধীরে ঘর হইতে বাহির হইলেন। রাত্রি ৮ টার সময় কেশব তথায় আসিয়া তাঁহাকে পাইলেন না। দেখেন, ডেপুটি বাবু আশুতোষের প্রতীক্ষায় বসিয়া আছেন। কেশব তাঁহাকে আহার করিতে বলিয়া আশুর অনুসন্ধানে বাহির হইলেন। আশুতোষের সোণামুখীতে গম্য স্থান যে সমস্ত, তথায় যাইয়া কেশব বিফল-মনোরথ হইলেন। ঐ দিন সন্ধ্যার সময় এক স্থানে এক মেয়ে যাত্রার দলের গান হইতেছিল। কেশব ফিরিয়া আসিবার সময়ে একবার তথায় প্রবেশ করিলেন, এবং দেখিলেন, তাঁহার মক্কেল সেখানে

বীভৎস কাণ্ড আরম্ভ করিয়াছেন। গান প্রায় ভাঙ্গিয়া যাইবার উপক্রম হইয়াছে।

আশুতোষ, এই তোমার শিক্ষার ফল !

সোণামুখীর অধিকাংশ লোকই আশুতোষকে চিনিত। নচেৎ তিনি সেখানে যেরূপ ব্যবহার করিতেছিলেন, তাহাতে তাঁহাকে প্রহৃত হইয়া অতি শীঘ্র বিদায় হইতে হইত। আশু-তোষ সরকারী কর্ম্মচারী, অনেক বার সোণামুখী গিয়াছেন। তাঁহার আচরণ দেখিয়া লোকে হাসিতেছিল মাত্র।

কেশব আশুতোষকে উঠাইলেন, এবং তাহাকে সঙ্গে করিয়া বাঙ্গালায় আনিলেন।

তথায় ডেপুটিবাবু আহারান্তে শয়ন করিয়াছিলেন। কেশব এবং আশুতোষের পদশব্দ পাইয়াই তিনি জাগরিত হইলেন। আশুতোষ পুনঃ পুনঃ কহিতে লাগিহেন, "ডেপুটি বাবু যেন কিছু টের না পান।" কেশব তাহাকে লইয়া খাদ্যের সম্মুখে বসা-ইলেন। আশুতোষ দু, একবার কিছু মুখে দিয়াই বমন করিতে লাগিলেন। কেশব তাহাকে অতি কষ্টে শয্যায় শয়ান করাই-লেন। তিনি চলিয়া আসিবার সময়ে ডেপুটী বাবু তাঁহাকে ডাকাইলেন, এবং আশুর সম্বন্ধে দু,এক কথা জিজ্ঞাসা করিলেন। কেশব তাঁহাকে সমস্ত বৃত্তান্ত বলিয়া, কহিলেন, "কোনরূপে উহাকে বাঁকুড়ায় পঁহুছাইয়া দিতে পারিলে আমি রক্ষা পাই। বিধাতার কেমন বিধান জানি না, এই পশুর সহিত তিনি স্বর্গের এক সুরবালার মিলন করিয়া দিয়াছেন। স্বামীর প্রতি

তাঁহার অচলা ভক্তি। অল্প দিন হইল, তিনি বাঁকুড়ায় আসিয়াছেন, কিন্তু তাঁহার প্রশংসা না করেন এমন লোকই নাই। আমি তাঁহার নিকট প্রতিশ্রুত হইয়া আসিয়াছি যে, আশুবাবুকে নিরাপদে বাসায় ফিরাইয়া রাখিয়া আসিব। সেই জন্যেই এত চিন্তা। থাকুক উঁহার কাজ; কালই আমি ওঁকে বাঁকুড়ায় রাখিয়া আসি।"





# পঞ্চবিংশ পরিচ্ছেদ।

র্ব অধ্যায়ে যাহা উক্ত হইয়াছে, পাঠক তাহাতেই বুঝিতে পারিয়াছেন, আশুতোষ কেমন ভাবে এবং কত দ্রুতগতিতে অধঃপাতের পথে অগ্রসর হইতেছিলেন। সুরবালা এমন স্বামীকে লইয়া যে কষ্টে সংসার করিতেছিলেন, তাহা লিখিয়া বুঝাইবার বিষয় নহে। সাধ্বী রমণী সকল সময়েই স্বামীর মঙ্গল চিন্তা করিতেন। আশুতোষের স্বভাব কিসে সংশোধিত হইবে, তাহারই উপায় ভাবিতেন। তিনি প্রকৃতিস্থ থাকিলে তাঁহাকে প্রায়ই চরিত্রের মূল্য, মদ্যের অনিষ্টকারিতা প্রভৃতি বুঝাইতে চেষ্টা করিতেন।

এত চেষ্টা সত্ত্বেও কিন্তু আশুতোষের স্বভাবে কোন পরিবর্ত্তন হইল না। স্ত্রীর আগমনের পর হইতেই বরং আশু-

তোষের ঔদ্ধত্য, কদাচার প্রভৃতি বৃদ্ধি পাইতেছিল। আশুতোষ মনে করিয়াছিলেন, সঙ্গীরা না ভাবে যে, স্ত্রীর আগমনে আমি কিছুমাত্র ভীত বা সঙ্কুচিত হইয়াছি। ইহার পূর্ব্বে আশুতোষ কাহাকেও কখনও প্রহার করেন নাই। এখন মাতাল অবস্থায় সুরবালার প্রতি প্রায়ই তাঁহার হস্ত পদাদির ক্রিয়া হইয়া থাকে। পতিপ্রাণা রমণী নীরবে তাহা সহ্য করেন। সুরবালা সাধ্যমত আশুতোষের ইচ্ছার বা মতের খণ্ডন করিতেন না। তথাচ তাঁহার প্রতি দুর্ব্যবহার যথেষ্ট হইত। একান্ত অসহ্য হইলে সুরবালা কাঁদিতেন, এবং মনের কষ্ট ঈশ্বরসমীপে জ্ঞাপন করিতেন। ভগবানের অপার করুণায় তাঁহার বিশ্বাস যেমন সরল, তেমনই অটল ছিল। তিনি দয়া করিলে স্বামীর স্বভাব সংশোধিত হইবে. এ সম্বন্ধে সুরবালার বিশ্বাস কোনও দিনও স্খলিত হয় নাই। আশুতোষের মঙ্গলার্থ তাঁহার সাধ্য যাহা কিছু, তিনি সকলই করিতেন; কিন্তু সকল সময়েই সম্পূর্ণরূপে ঈশ্বরের প্রতি নির্ভর ছিল। আশুতোষ মফঃস্বলে গেলে সুরবালার প্রায়ই নিদ্রা হইত না। বামা প্রভৃতি বাসার সকলে নিদ্রিত হইলে সুরবালা সাশ্রুনয়নে কায়মনোবাক্যে ভগবৎসমীপে প্রার্থনা করিতেন, জগদীশ! কতদিনে এ হতভাগিনীর প্রতি তোমার দয়া হইবে? কি কষ্টে আমার দিন যাইতেছে, একবার চাহিয়া দেখ। তোমার কৃপায় সাবিত্রী, শমনের হস্ত হইতে মৃত স্বামীকে ফিরাইয়া পাইয়াছিলেন, তোমার দয়া হইলে আমি কি মদের হস্ত হইতে আমার জীবিত পতিকে উদ্ধার করিতে পারি

না? সুরবালার প্রার্থনার প্রত্যেক কথা অন্তর হইতে বাহির হইত, কিন্তু মুখে অনেকগুলি ফুটিত না। যতক্ষণ তিনি প্রার্থনা করিতেন, ততক্ষণই কাঁদিতেন। এমন সরলবিশ্বাস-প্রণোদিত প্রার্থনা নিষ্ফল হইবার নহে।

সুরবালা প্রথমতঃ মানুষের সাহায্য, সহানুভূতি অধিক পান নাই। সংসারে কয়জন লোক পরের ভাবনা ভাবিতে প্রস্তুত? অন্যকে অধঃপাতে যাইতে দেখিলে অনেকেই বরং মনে মনে একরূপ কদর্য্য প্রীতি অনুভব করিয়া থাকেন। কেহ কেহ পতনের সাহায্য করিতেও পরাঙ্মুখ নহেন। দুই চারি জন অবশ্য এমন আছেন, যাঁহারা পরের অধোগতি দেখিলে ব্যথিত হন, কিন্তু সর্ব্বদা আপনার লইয়াই ব্যস্ত বলিয়া সাহায্যার্থ অগ্রসর হইতে পারেন না। কেবলমাত্র দু একটী দৈবস্বভাব মনুষ্যই পরের জন্য খাটিয়া থাকেন। বাঁকুড়ার সমাজেও এমন লোক ছিলেন না, তাহা নহে। ভবনাথ শিবরতনের সংখ্যা অধিক হইলেও, সেখানে ভাল লোক এক জনও ছিলেন না, এমন নহে। সুরবালার আগমন হইতেই তাঁহার প্রতি এক দলের বিরক্তি হইতেছিল। যাঁহাদের স্বভাব ভাল, পরের অধঃপতন দেখিতে যাঁহারা ভাল বাসেন না, তাঁহারা কিন্তু আশুর প্রতিই বিরক্ত হইতেছিলেন। সুরবালার চরিত্রই ইঁহাদের অনেকের সহানুভূতি আকর্ষণ করিয়াছিল। ভবনাথ, শিবরতনের প্রতি অনেকেই চটিয়া গেলেন। যাহাতে এমন স্ত্রীকে এই পশু আর নির্য্যাতন করিতে না পারে, তজ্জন্য

তাঁহারা বদ্ধপরিকর হইলেন। অনেকেই বলিতে লাগিলেন, আশুতোষের স্ত্রীর ন্যায় রমণী দুর্লভ। সে তাহার স্বামীর স্বভাব সংশোধনের জন্য এত চেষ্টা করিতেছে, আমরা যদি তাহার সাহায্য না করি, তাহা হইলে আমরা মনুষ্য নহি। যে তাহার পথের কণ্টক হইবে, তাহার ন্যায় নরাধম আর নাই। সুর-বালার প্রতি সাধারণের এই সহানুভূতি ঈশ্বরপ্রেরিত, সন্দেহ নাই। পাঠক পূর্ব্বেই আভাস পাইয়াছেন, সুরবালা একদিন রামদয়াল বাবুর বাড়ীতে নিমন্ত্রণ খাইতে গিয়াছিলেন। তদবধি তিনি মধ্যে মধ্যে রামদয়াল বাবুর স্ত্রীর সহিত সাক্ষাৎ করিতেন। নিমন্ত্রণের দিন সহরের অধিকাংশ ভদ্রলোকের পরিবারেরা একত্র সমবেত হইয়াছিলেন, এবং সুরবালাকে দেখিয়াছিলেন। অবরোধবাসিনী রমণীগণ এক স্থানে মিলিতে পারিলে প্রায়ই হাস্য কৌতুক আদি করিয়া থাকেন। সুরবালা একে নূতন, তাহাতে আবার স্বামীর স্বভাব ভাবিয়া, ইহাতে যোগদান করেন নাই। তিনি অতি দীনভাবে এক পার্শ্বে বসিয়াছিলেন। রমণীগণ ইহাতেই, কিন্তু, তাঁহার সম্বন্ধে অতি অনুকূল ধারণা করিয়াছিলেন। ইহার উপর রামদয়াল বাবুর স্ত্রীর মুখে তাঁহার সুখ্যাতি! সুরবালা অন্য কাহারও বাড়ীতে যান নাই। কিন্তু রামদয়াল বাবুর বাড়ীতে অনেকেই আসিতেন। রামদয়াল বাবু অনেক কাল বাঁকুড়ায় কর্ম্ম করেন। তিনি প্রায় বৃদ্ধ হইয়াছেন, তাঁহার গৃহিণীও বর্ষীয়সী। ইঁহারা স্বামী স্ত্রী উভয়েই দেবপ্রকৃতির লোক ছিলেন। সুরবালা রামদয়ালের স্ত্রীকে

মাতৃ-সম্বোধন করিতেন। রামদয়াল বাবু এবং তাঁহার স্ত্রীও তাঁহাকে কন্যার ন্যায় দেখিতেন।

রামদয়াল কোন দিনই আশুর গর্হিত আচরণ উপেক্ষা করেন নাই; কিন্তু সুরবালার সরলতা, স্বামিভক্তি এবং সৎস্বভাব দেখিয়া, তিনি আশুর স্বভাব সংশোধনের জন্য বিশেষ ভাবে চেষ্টা করিতে লাগিলেন। সময়ে সময়ে তিনি আশুর প্রতি অতিশয় কঠোর ভাষা প্রয়োগ করিতে আরম্ভ করিলেন। রামদয়াল আশুর উপরিস্থ কর্ম্মচারী, সুতরাং তাঁহার তাড়না বা অনুযোগ অগ্রাহ্য করিবার বিষয় নহে। আশুতোষ জানিতেন, রামদয়াল অনায়াসেই তাঁহার চাকরি লইয়া টানাটানি করিতে পারেন।

রামদয়ালের তাড়নার ফলে অচিরে আশুর আচরণের পরিবর্ত্তন ঘটিল। স্ত্রীর আগমনের পর হইতে তিনি যে দুর্দ্দাম ভাব প্রাপ্ত হইয়াছিলেন, এখন তাহা অনেকটা প্রশমিত হইল। সহরে কোন গোলযোগ করিতে আশুতোষ এখন অনেকটা ভয় পান। রামদয়ালের চক্ষের অন্তরাল হইলে কিন্তু তাঁহার ততটা ভয় থাকে না। ফলতঃ, এখন তিনি তাঁহার কুব্যবহার অনেকটা লুকাইতে চান।



# ষড়্‌বিংশ পরিচ্ছেদ।



শরতের শাশুড়ীর কাল হইয়াছে। শ্রাদ্ধোপলক্ষে শরতকে কিছু ধার করিতে হইয়াছে। শরত যাহা বেতন পান, তদ্দ্বারা কলিকাতার বাসার খরচ এবং রূপবতীর ফরমাস কুলানই দুঃসাধ্য। শ্রাদ্ধের কিছু দিন পরে এক দিন, স্বামী স্ত্রীতে কথা হইতেছে।

শ। এ আমি কিছুতেই পারিব না।

রূ। না পার্‌লে নেই নেই, আমি যা বল্‌ব, তা ত তুমি পার্‌বেই না।

শ। সব কথাই ত শুনি, যা বল্‌ছ তাই কচ্চি।

রূ। বল্‌চি কি তোমার ভালর জন্যে, না আমার ভালর জন্যে?

শ। আমার ভালর জন্যেই হক, লোকে কি বল্‌বে?

রু। লোকের বলাবলিতে ত সব আস্‌ছে যাচ্চে।

শ। বল যে, আমি কি কোন দিন কিছু চেয়েছি? হাঁ, এমন হ'ত, চেয়ে কিছু পাই নাই—তা হলে তোমার কথা শুনতাম।

রু। চাইবে কি? তাঁদের আক্কেল নাই?

শ। তাঁরা কি জানেন আমার অভাব হ'য়েছে, কি কষ্ট হ'য়েছে, আচ্ছা এক বার চেয়ে দেখি।

রু। চাইবে কি, ভিক্ষে ক'চ্ছ না কি? তোমার কি একটা অংশ নাই?

শ। অংশ থাকলেও আমি ত কখনও কিছু চাই নাই, অথবা বাড়ীতেও যাই নাই।

রু। বাড়ীতে যাবে কেন? সকলেই কি এক যায়গায় থাকে? তোমার যা আছে এনে যদি তুমি এখানে বসে খাও?

শ। তা ত আর তাদের বলি নি—তারা কি হাত গণে জান্‌বে?

রু। তোমার সঙ্গে কথা কওয়া আর একলা জঙ্গলে বসে ঝগড়া করা একই—ঝকমারি আমার যে, গায়ে পড়ে আবার তোমার মত স্বামীর সঙ্গে কথা কইতে যাই।

শ। স্বামীর অপরাধ?

রু। অপরাধ আমার আর আমার অদৃষ্টের! বলিছি ত যে কোন কালেই তোমাদের সঙ্গে আমাদের মনের মিল হবে না।

শ। আমি ত সব কথাই শুনি। কখনও তোমার কথা অগ্রাহ্য করেছি?

রু। অগ্রাহ্য ক'রবে কেন? আমি আমার ভালর জন্যেই বলি কি না? যে অবস্থা দাঁড়িয়েছে, তাতে কি আর একশ টাকায় চলে?

শ। চলে না তা ত আমিও বুঝি।

রু। তবে—দু দিন অসুখ ক'রে পড়ে থাক্‌লে উপায় কি হবে? শরীর ত মানুষের।

শ। চলে যাবেই এক রকমে।

রু। আর রকম কি বল—তাই কি আমায় ভারী দুখানা গয়না দিয়েছ যে, তাই দিয়ে কিছু দিন চালাবে? লোকে শ্বশুরবাড়ীতে কত গয়না পায়—তা তোমাদের দেশে ভারী গয়নার রেওয়াজই নাই।

শ। থাক্‌লেই বা কি হবে? কবেই বা গেলে শ্বশুরবাড়ী আর কবেই বা তারা দেবে?

রু। দেবার হ'লে এখানে দিতে পারেন, এখানে আছি ব'লে ত আর সম্পর্ক ধুয়ে যায়নি—তার বেলায় ঢন্ ঢন্। যেমন পয়সা শুন্‌তে পাই তোমাদের—এ দেশে হলে বউএর মুখ দেখ্‌ত দু হাজার টাকার মুক্তার মালা দিয়ে।

শ। তুমি একবার চল দেশে, আমি তোমায় দু তিন খানা গয়না করে দেব।

র। কাজ নাই আমার, অমন দেশে যাবার চাইতে কলিকাতার রাস্তায় ভিক্ষে করে খাই সেও ভাল।

শ। তবে আর বল কেন?

র। বলি আমার গ্রহ—গ্রহ নইলে আর এত রাজ্যি থাকৃতে বেছে বেছে তোমার সঙ্গে বে হবে কেন? মাসীমার তিন মেয়ে,—তিনটেই কল্‌কেতায় পড়েছে—আমার কি বে হ'ত না এখানে? সাত জন্মের অধর্ম্মের ফল, তাই তোমার সঙ্গে বে হ'ল।

শ। তা বলে আর কি হবে? এখন ত আর উপায় নাই, এখন এতেই যাতে এক রকম চলে, তাই ভাব।

র। তুমি যদি আমার কথা শুন্‌তে, আমার বুদ্ধিমত চল্‌তে, তা হলে আমার কষ্ট কি?

শ। দেখ? আর কি কর্‌তে হবে, সবই ত করেছি—বিবাহের পর এমন স্নেহময় পিতা মাতার সঙ্গে এক দিনের জন্ম সদ্ব্যবহার করি নাই; মরিবার সময় একবার দেখা করিলাম না। অমন গুণের ভাই, এক দিন তাঁহার নাম মুখে আনি না। দেশের কথা ভুলে গিয়েছি। আর কি কর্ত্তে হবে, জানি না। যা বল্‌ছ, তাই শুন্‌ছি।

র। এ কি সব আমার জন্যে—যাও, তুমি আজই দেশে যাও, আমার কপালে আজও যা, কালও তা; তুমি থেকেও যা, না থেকেও তা। আমি মরি ওঁর জন্যে, আর উনি মরেন কার জন্যে, তাই।

শ। আচ্ছা, যা তুমি বল্‌ছ—এ কি মানুষে পারে ?

রূ। মানুষে পারে না তবে কি গরুতে পারে ?

শ। আমি ভাবি ওর চাইতে ভিক্ষে করে খাওয়া ভাল।

রূ। তাই আছে তোমার কপালে, আমি বোঝালে সোজালে হবে কি ? বলে—'মা মরেন ঝিএর জন্যে, ঝি মরেন কার জন্যে'—তাই।

রূপবতীর মুখে এইরূপ প্রবাহ ছুটিতেছিল, এমন সময়ে বাহির হইতে একটি ভদ্রলোক "শরৎ বাবু! শরৎ বাবু" বলিয়া ডাকিলেন ;—"যাই, কে ডাক্‌ছে" বলিয়া শরৎ সেই বক্তৃতা-তরঙ্গোদ্বেলিত অন্দর-প্রকোষ্ঠ হইতে বহির্গত হইলেন।





# সপ্তবিংশ পরিচ্ছেদ।



শরৎ আদালতে। তিনি তাঁহার পৈতৃক বিষয়ের অংশ পাইবার নিমিত্ত অগ্রজ শ্যামাচরণের নামে নালিস করিয়াছেন। রূপবতী শিখাইয়া দিয়াছেন, এরূপ করিলে সহজেই কিছু টাকা আদায় হইবে। জেলার সবজজ আদালতে মোকদ্দমা। বাজিতপুরের ঘোষপরিবার জেলার সকলেরই সুপরিচিত। শরৎ প্রথমতঃ তাঁহার মোকদ্দমার জন্য উকিল খুঁজিয়া পান নাই। যাহার কাছে যান সেই তাঁহাকে বলে এ নিয়ে মোকদ্দমা করা কেন? আপনি আপনার দাদা এবং খুড়াকে বুঝাইয়া বলুন, তাহারা আপনার অংশ আপোষে ছাড়িয়া দিবেন। শরতের এ কথা ভাল লাগিল না। যতক্ষণ রূপবতীর মন্ত্র তাঁহার কানে না ধরিয়াছিল, ততক্ষণ এরূপ কথা তিনি

নিজেই বলিয়াছিলেন ; কিন্তু এতদূর অগ্রসর হইয়া এখন আর নয়। অল্প চেষ্টার ফলেই শরৎ একজন নূতন উকিল পাইলেন,—চারি বৎসরের মধ্যে তাহার আঠার জেলা ঘোরা হইয়াছে। সম্প্রতি একটি মুনসেফির জন্য বিফল চেষ্টা হইতেছে। শরৎ কলিকাতা হইতে আরজী লেখাইয়া আনিয়াছিলেন। পূর্ব্বোক্ত উকিল তাহা দাখিল করিলেন। মোকদ্দমার ইস্থ ধার্য্য অর্থাৎ বিচার্য্য বিষয় নির্দ্ধারণের দিনেই কাছারি গৃহে লোকারণ্য। পুরাতন উকিল সকলেই প্রায় শ্যামাচরণের পক্ষে। শরৎ একাকী, তাঁহার উকিল একাকী। মোকদ্দমা উপস্থিত হইলেই জেলার সর্ব্বশ্রেষ্ঠ এবং প্রথম উকিল তারিণী বাবু বলিলেন, "এ মোকদ্দমা চলিতে দেওয়া উচিত নহে। বাজিৎপুরের ঘোষ মহাশয়েরা এ প্রদেশে বিশেষ সম্মানিত। আদালত অনুগ্রহ করিয়া কিছু সময় দিলে আমি এই মোকদ্দমাটা মিটাইয়া দিবার চেষ্টা করি।" আদালতের ইহাতে আপত্তি ছিল না। তিন দিনের অবকাশ প্রদত্ত হইল। তারিণী বাবু বাহিরে যাইয়াই শরৎকে ডাকাইলেন। শরৎ বলিয়া পাঠাইলেন, "তিনি তাঁহার সহিত সাক্ষাৎ করিতে পারেন, কিন্তু শ্যামাচরণ কিম্বা প্রেমচাঁদ থাকিলে তথায় যাইবেন না।" তারিণী বাবু ইহাতেই সম্মত হইলেন, এবং শরৎকে বলিয়া পাঠাইলেন, প্রেমচাঁদ বা শ্যামাচরণের সহিত তাঁহার সাক্ষাৎ হইবার সম্ভাবনা নাই। শরৎ আসিলে বুদ্ধিমান বৃদ্ধ উকিল তাঁহার সহিত দুই চারিটি কথা কহিয়াই বুঝিতে পারিলেন, কিছু টাকা পাইলেই শরৎ মোকদ্দমা ছাড়িয়া দিয়া চলিয়া যান।

বিষয়ের অংশ লইয়া বাজিৎপুরে বাস করা তাঁহার উদ্দেশ্য নয়। কি পরিমাণ অর্থ পাইলে শরতের তুষ্টি হইতে পারে, ইহা বুঝিতেও বাকি রহিল না। তারিণী বাবু শরৎকে বিদায় দিয়াই প্রেমচাঁদ এবং শ্যামাচরণকে ডাকাইলেন, এবং শরতের মনোগত ভাব তাঁহাদের নিকট ব্যক্ত করিলেন। শ্যামাচরণ কহিলেন, "বাড়ী আস্‌তে চায় না; তা ত বরাবর জানি। তা কিছু টাকা চায় ত নিক্।" প্রেমচাঁদ রুক্ষ স্বরে কহিলেন, "টাকা নেবে? এক পয়সাও না। যে ব্যাটা বাপের শ্রাদ্ধ করিল না, সে আবার টাকা নেবে? অমন কুলাঙ্গারের মুখ দেখ্‌লে পাপ হয়! মোকদ্দমা অমনি ছেড়ে দিয়ে যায় ত যা'ক। দেবোত্তর সম্পত্তি! ভাগ নিতে এসেছেন কল্‌কেতা থেকে? থাক্ গে শ্বশুরের বিষয়।"

প্রেমচাঁদের ভাব দেখিয়া তারিণী বাবু শ্যামাচরণকে লইয়া কিঞ্চিদ্দূরে উঠিয়া গেলেন, এবং কিয়ৎকাল সেখানে যাইয়া পরামর্শ করিলেন। তাঁহারা ফিরিয়া আসিলে প্রেমচাঁদ জিজ্ঞাসা করিলেন, "কি?"

তারিণী বাবু উত্তর করিলেন, "ওকে পাঁচিশ হাজার টাকা দিয়ে দিন।"

প্রে। পাঁচিশ হাজার! পাঁচিশ টাকাও নহে।

শ্যামাচরণ প্রেমচাঁদকে অনেক বুঝাইয়া কহিলেন, "যা'কৃগে, কি হবে—ও বাড়ীতে থাক্‌লে ত কতই নিতে পারত।"

প্রেমচাঁদ বলিলেন, "বাড়ীতে এসে এখনও নিক্ না। কে

ওকে বাধা দেয়? ধর্ম্ম নাই কর্ম্ম নাই, মা বাপের সঙ্গে সংস্রব নাই, বিষয় নিতে এসেছেন তাদের।”

তারিণী বাবু তাঁহাকে কহিলেন, “দেখুন, মোকদ্দমায় কি হয় বলা যায় না। আমাদের দেশের একটি বড় লোক খৃষ্টান হয়েও তার বাপের বিষয় পেয়েছিল। কাজ কি মোকদ্দমা ক’রে? আপনাদের বংশের ছেলে ত বটে—ও যদি কষ্ট পায়—”

প্রে। ও ত কষ্ট পাবেই। টাকা দিলেও দেখ্‌বেন আপনি ওঁর কিছু লাভ হবে না। মানুষ হলে ও কি নালিশ করে? চাইলে টাকা পায় না? যা’ক্‌, আমি আর কার জন্যে টানাটানি করি? আমার থাক্‌লেও ত ওদেরই। শ্যামাচরণের যখন ইচ্ছে হ’য়েছে, তখন দিয়ে দিন্‌। টাকাগুলি কিন্তু জলে যাবে—” এই পর্য্যন্ত বলিয়াই প্রেমচাঁদ চক্ষের জল ছাড়িয়া দিলেন। ইহার পর দিনই শরৎকে ২৫ হাজার টাকা গণিয়া দেওয়া হইল। মোকদ্দমা চুকিয়া গেল। প্রেমচাঁদ শ্যামাচরণ বাড়ী গেলেন। শরৎ টাকা লইয়া কলিকাতামুখে ছুটিলেন।





# অষ্টাবিংশ পরিচ্ছেদ।



শরৎ টাকা লইয়া কলিকাতা পৌঁছিলেন। তিনি আশা করিয়াছিলেন, রূপবতী বড়ই সন্তোষ প্রকাশ করিবেন; কিন্তু টাকার পরিমাণে তাহা হইল না। রূপবতী এ পর্য্যন্ত শরতের কোন কাজেই অমিশ্র সন্তোষ প্রকাশ করেন নাই। আজি করিবেন কেন? তিনি কহিলেন, "একটু মোড় দিলেই বেশী বাহির হইত। আমি আর তোমাকে কত শেখাব? গাধা পিটে ঘোড়া করা যায়, কিন্তু মানুষ করা অসম্ভব।" শরতের ভাগ্যে এইরূপ সম্ভাষণই প্রায় ঘটিত, পাঠক তাহা পূর্ব্বেই অবগত আছেন।

শরৎ ফিরিয়া আসিবায় দুই দিন পরেই রবিবারের দিন মধ্যাহ্নে শরৎ এবং রূপবতীতে কথোপকথন হইতেছে।

ব্র। কি ঠিক ক'ল্লে ?

শ। কি আর কর্'ব ? তুমিই ত বরাবর ব'লেছ, বেশী গোছ কিছু টাকা আন্‌তে পার্‌লে কোম্পানির কাগজ ক'রে রাখ্‌লেই একটা জোর থাক্‌বে। এখন বল্‌ছ উল্‌টো !

ব্র। তোমার টাকা তুমি যা ইচ্ছা তাই কর। আমার বলাতে আস্‌ছে যাচ্ছে কি ?

শ। কোন্ কাজটা তোমাকে না জিজ্ঞেস ক'রে করি।

ব্র। তা ক'র্‌লে এত দিনে মানুষ হ'য়ে যেতে।

শ। যা'ক, টাকাটা মামাকেই দেওয়া যা'ক।

ব্র। দিলে তোমারই লাভ। কোম্পানির কাগজে সুদ পাবে শতকরা সাড়ে চারি টাকা। মামা বল্‌চেন্, ছ টাকা ক'রে তোমাকে দিয়ে যদি কিছু লাভ কর্ত্তে পারেন, তাই তাঁর।

শ। তা ত বুঝি, কারবারে বড় ঝঞ্ঝাট।

ব্র। ঝঞ্ঝাট ত আর তোমাকে পোহাতে হবে না।

শ। তা বল্‌ছিনে, হ'লে ভালও হ'তে পারে, না হ'লে সবই যেতে পারে।

ব্র। তাই বল, মামার উপর তোমার বিশ্বাস নাই—এত ঘুরিয়ে ফিরিয়ে বলবার দরকার কি ?

শ। সব কথাই যে বাঁকা ক'রে নাও।

ব্র। বাঁকা করি যে কাজে। যাই কর, ঢেঁকুর ছাড় না। ইচ্ছে হয়, দাও মামাকে, না হয় না দাও। ভারী ত টাকা।

মামার বাবা বেঁচে থাকলে মামা তোমার মতন লোকের খোষামোদ কর্ত্তে যাবেন কেন? কপাল মামার!

শ। মামার বাবার যা কিছু প্রায় মামাই খুইয়েছেন!

রূ। কাজ নাই তোমার টাকা দিয়ে, কাজ নাই তোমার অত কথায়। মামার কি সে স্বভাব এখন কিছু দেখতে পাও? এই জন্যেই লোকে বলে আপনার আর পর।

রূপবতী এই কথার পরে, প্রায় আড়াই গজ পরিমাণে একটি কৃত্রিম দীর্ঘনিশ্বাস ছাড়িলেন, এবং পুনরায় আরম্ভ করিলেন, "আর বুকও চাই একটু। পাড়াগেঁয়ে লোক, হাজার লেখাপড়া শিখুক, সহরের লোকের মত বুক হবে না। এনেছ ক'টি টাকা; এর ভেবেই পাচ্ছ না যে, কি করবে তা দিয়ে।"

শ। তা ত বল্‌ছি ও যায় যাবে, নিন্ মামা—কারবার করুন্।

রূ। যাবে কেন? মামা যেমন বল্লেন, যাবার কোন কথাই নাই। বরং বাড়্‌বে। তোমাকে ছ' টাকা ক'রে ত দেবেনই, ক্রমে বেশী লাভ হ'লে বেশীও দিতে পারেন।

শ। বেশী আর চাইনে। মামা যা বলেছেন, তাই দিলেই হ'ল, আর যখন টাকাটা চাই, তখন পেলেই হ'ল।

রূ। তা পাবে বই কি।

শ। তবে ব'লো, মামা এলে টাকা নিতে।

রূ। সব কিছু এক দিনে দরকার হবে না। যেমন দরকার

হবে, তেমনই নেবেন। তুমি কা'ল খানকত বড় নোট ভাঙ্গিয়ে খুচরা নোট ক'রে এনে দিও।

শ। তা দেব।

বলা বাহুল্য, টাকা মামার খাতায় জমা হইয়া রূপবতীর সিন্ধুকেই রহিল।

শরৎ যখন মোকদ্দমা লইয়া ব্যস্ত, সেই সময়ে মামা রূপবতীর রক্ষকস্বরূপ কলিকাতার বাসায় ছিলেন, এবং তখনই যে মামা ভাগিনেয়ীর মধ্যে কারবারের পরামর্শ হইয়াছিল, ইহা আর বলিয়া দিবার প্রয়োজন আছে কি?

এই ঘটনার পরে কিছু কাল পর্য্যন্ত রূপবতী এবং তিনকড়ি শরতের প্রতি বড়ই সদ্ব্যবহার করিতেন। রূপবতী তাঁহাকে কোন অপ্রীতিকর বাক্য প্রায়ই বলিতেন না। মামার হাতে অর্থরাশি ছাড়িয়া দেওয়াতেই যে শরতের প্রতি এই অযাচিত অনুগ্রহবৃষ্টি হইতেছিল, তাহাতে সন্দেহ নাই।





# ঊনত্রিংশ পরিচ্ছেদ।




জ এক বৎসর হইয়া গিয়াছে, মামা শরতের টাকা লইয়াছেন, কিন্তু এ পর্য্যন্ত তাহাকে একটি পয়সাও দেন নাই। মামা যে ভাবে কারবার চালাইতেছিলেন, তাহাতে সকলেই বুঝিতে পারিত যে, অর্থ না বাড়িয়া ক্ষয়ের দিকে যাইতেছিল। শরতের মনেও এইরূপ সন্দেহ উপস্থিত হইল। শরৎ ভবতারণ ঘোষের সন্তান। বাজিৎপুরের ঘোষ পরিবারের দান ছিল, কিন্তু অপব্যয় বা নিরর্থক ব্যয় ছিল না। একটি পয়সা অন্যায় ব্যয় হইলেও ভবতারণ তাহাতে কষ্ট বোধ করিতেন। আমরা জানি, একদিন এক গোয়ালা তাঁহাদের বাড়ীতে খানিকটা ঘৃত বিক্রয় করিয়াছিল। হিসাব করিয়া তাহার দাম তিন টাকা পনের আনা তিন পয়সা হইল। সরকার গোয়ালাকে চারিটি

টাকা দিয়া কহিল, "একটি পয়সা দাও।" ভবতারণ সম্মুখে ছিলেন। গোয়ালা কহিল, "আমার কাছে পয়সা নাই, একটা পয়সায় আর কি হবে?" সরকার ভবতারণের মুখের দিকে চাহিয়া ছিল। তিনি কহিলেন, "একটা টাকা ফেরত লইয়া ভাঙ্গাইয়া উহাকে পয়সা দাও।" গোয়ালা হাসিয়া কহিল, "মহারাজ, কত লোকে কত খায়, একটা পয়সার জন্যে আমার টাকাটা ভাঙ্গা যায়।" ভবতারণ বলিলেন, "নাহে বাপু, এ জিনিসের দাম; তোমার যা হিসাবে পাওনা, তাই পাবে।" গোয়ালাকে ঠিক পয়সাই লইতে হইল। এই ভবতারণের রক্তই শরতে ছিল, সুতরাং পঁচিশ হাজার টাকা জলে যাইবে, ইহা তিনি সহ্য করিবেন কিরূপে? শরৎ এক দিন মামার কারবারের স্থল দেখিতে গেলেন, এবং হিসাব পত্র পরীক্ষা করিতে চাহিলেন। মামা বলিলেন, "হিসাব ঠিক করি, তার পর দেখ্‌বে।" শরৎ ফিরিয়া আসিলেন। ইহাতেই শরতের সংসারে আগুন লাগিল।

সন্ধ্যার পর শরৎ বসিয়া আছেন, রূপবতী জিজ্ঞাসা করিলেন, "আজ তুমি মামার হিসাব দেখতে গেছ্‌লে?

শ। হাঁ।

রূ। তখনই বলেছিলাম, তোমার ও টাকা মামাকে না দেওয়াই ভাল ছিল। অমন সন্দিগ্ধ মন—

শ। সন্দিগ্ধ মন আর কি? দেখতে গেলাম্ কারবারে কিছু হচ্ছে কি না?

রু। তোমার তা দেখ্‌তে যাবার দরকার? কারবার কচ্চেন মামা। তোমার সুদ পেলেই হল।

শ। তাও ত ঢের পেয়েছি—বছর ঘুরে গেছে, একটি পয়সাও ঘরে আসে নি।

রু। কাজ নেই বাবু! কালই মামাকে বল্‌ছি তোমার টাকা ফিরিয়ে দিতে। যা ইচ্ছে তোমার, তাই কর টাকা দিয়ে।

শ। সব কথাতেই চটো!

রু। চটি কি সাধে?

শ। সাধে নয় ত কি? মামার যে বুদ্ধিশুদ্ধি, ওঁর অংশীদারেরাই ওঁকে ঠকাবে। আমাকে দেখ্‌লে তাদের একটু ভয় থাক্‌বার কথা।

রু। তা ত বটেই—মামার বুদ্ধি নেই, তোমার আছে।

শ। যাক্, আমি আর কিছু বলবই না। ধ'ল্লাম ও টাকাগুলি জলে গেছে। তোমার পরামর্শেই ভাইএর নামে নালিশ ক'রে টাকা আনা, তা তোমার বুদ্ধিতেই গেল।

রু। যাবে কেন? কোন্ গোলামের বেটী, যদি আমি তোমার টাকা না আনিয়ে দি—দেখি মামা যদি কিছু খুইয়ে থাকেন, তবে আমার গয়না আর বাড়ী বেচে দেব;—বাড়ীখানা ত আমার। নফর, নফর, মামাকে ডাক ত। বোধ হয় মাণিক ভট্টাচার্য্যের টোলে তাস খেল্‌তে গেছেন।

নফর চাকরের নাম। রূপবতীকে অতিশয় গরম দেখিয়া শরৎ একটু নরম হইলেন। কিন্তু তাহাতেই নিস্তার কই? রূপবতী এইবার নাকিসুরে আরম্ভ করিলেন, "সাধে কি বলি, এর চাইতে কলকাতার এক মুটে মজুরের সঙ্গে বে হ'লেও ছিল ভাল। তার সঙ্গেও মনের মিল হত। এ মনের অন্ত পাওয়া ভার।"

কিসে কি হয় কে বলিতে পারে? এই কয়েকটী কথাতেই শরৎ কেমন চটিয়া গেলেন। পল্লীগ্রামের ভাব সম্পূর্ণরূপে তাঁহাতে প্রকাশিত হইল—তিনি বলিয়া উঠিলেন, "সে তোমারই;—এতদিন যে ভাবে আমি তোমার সেবা করেছি—মা বাপকে ভুলে তোমার মনস্তুষ্টি কর্ত্তে চেষ্টা করেছি—এ ভাবে ঈশ্বর আরাধনা কল্লে এতদিনে আমার মুক্তি হ'য়ে যেত। আর কোন * *র ভজনা কল্লেও, বোধ হয়, তার মন পেতাম, কিন্তু তোমার পেলেম না। বে হওয়া অবধি শুনছি, এর চাইতে মুটে মজুরের সঙ্গে বে হ'লেও ছিল ভাল। মুটে মজুরের চৌদ্দপুরুষ এলেও তোমার মন পেত না।"

রূ। বটে, * *র ভজনা কল্লেও তার মন পেতে।

ইহার পর আর কথা হইল না। রূপবতী শরতে বাক্যব্যয় বন্ধ হইল।



# ত্রিংশ পরিচ্ছেদ।



যে দিন রূপবতীর সহিত মামার কারবার লইয়া শরতের কলহ হয়, সে দিন শনিবার ছিল। ইহার পরবর্ত্তী চারি পাঁচ দিনের মধ্যে রূপবতী এবং মামাতে গোপনে প্রায়ই কথোপকথন চলিত। বৃহস্পতি বারের দিন শরৎ আফিস হইতে বাসায় ফিরিয়া আসিয়া দেখিলেন, রূপবতী বাসায় নাই; মামাও নাই; ঝিও নাই। বামুন আসিবার তথনও সময় হয় নাই। সে মধ্যাহ্নে রাঁধিয়া চলিয়া যায়, আবার সন্ধ্যার সময়ে আইসে। শরৎ শূন্য ভবনের কিছুই অর্থ করিতে পারিলেন না। তিনি যখন বাটীতে প্রবেশ করেন, তখন বাহিরের সদর দরজা খোলা ছিল। কিন্তু বাহিরের ঘরের পার্শ্বে যে দরজা দিয়া অন্দরে প্রবেশ করিতে হয়, তাহা ভিতর হইতে বন্ধ ছিল। বাহিরের ঘরের দরজায়

তালা ছিল। কিন্তু বাড়ীতে লোক থাকিলেও অনেক সময়ে সে তালা বন্ধ থাকিত, এবং তাহার চাবিও এমন একটি যায়গায় থাকিত; তাহা বাড়ীর সমস্ত লোকই জানিত। বাহিরের ঘরের ভিতর দিয়া অবশ্যই অন্দর-মহলে প্রবেশ করা যাইত। শরৎ তাহাই করিলেন, এবং বাড়ীর ভিতরে সমস্তই শূন্য দেখিলেন। শরৎ অপ্রস্তুতের ন্যায় দাঁড়াইয়া আছেন, এমন সময়ে একমাত্র ভৃত্য নফর বাড়ীর ভিতরে প্রবেশ করিল; শরৎ তাহাকে দেখিয়াই কহিলেন, "এরা সব কোথায় রে?"

ন। আজ্ঞে তা ত জানি না। আমাকে পাঠিয়ে দিয়েছিলেন কম্বুলেটোলায় পদ্মলোচন বাবুর বাড়ীতে।

শরৎ কিছুই নির্ণয় করিতে পারিলেন না। উপরের ঘরে যাইয়া দেখেন, বাক্স পেটারা ইত্যাদি যাহা কিছু ছিল, প্রায়ই নাই। শরতের নিজের কাপড় চোপড় যে তোরঙ্গটিতে থাকিত, এবং যাহার চাবি তাঁহার নিকটে, কেবল সেইটি আছে। অনুসন্ধানে জানিলেন, বাসনপত্রের অধিকাংশও রূপবতীর সহিত অন্তর্হিত হইয়াছে।

শরতের বা রূপবতীর এক বৎসর বয়সের একটি পুত্র ছিল; সে অবশ্যই সঙ্গে গিয়াছে।

শরৎ কোন মতে প্রবাসীর ন্যায় সেই বাসায় রাত্রি যাপন করিলেন। সমস্ত রাত্রি প্রায় তাঁহার নিদ্রা হইল না। পরদিন প্রাতে উঠিয়াই আর এক বিড়ম্বনা।

একটি লোক আসিয়া তাঁহার সহিত দেখা করিতে চাহিল।

শরৎ বাহিরে গেলেই সে কহিল, "এ বাড়ীটি আমার মনিবের নিকট বিক্রয় করা হইয়াছে। আপনি ভাড়া দিয়া থাকিতে ইচ্ছা করিলে থাকিতে পারেন, নচেৎ উঠিয়া যাইতে হইবে।"

শরৎ জানিতেন, বাড়ীটি রূপবতীর নামেই বটে। জিজ্ঞাসা করিলেন, "কে বিক্রয় করিয়াছে?"

আগন্তুক উত্তর করিল, "বাড়ীর মালিক্, প্রিয়নাথ বাবুর কন্যা।"

শ। দলিল আছে?

আ। আজ্ঞে হাঁ, দলিল আছে। পরশু দলিল রেজেষ্টারি হইয়াছে।

এখন আর শরতের বুঝিতে বাকি রহিল না যে, তাঁহার স্ত্রী, পুত্র এবং মামা, রীতিমত পটল তুলিয়াছেন। কোথায় গিয়াছেন, তাহা অবশ্য জানা নাই, কিন্তু তাঁহারা যে কলিকাতা হইতে অনেক দূরে গিয়াছেন, তাহাতে সন্দেহ রহিল না। শরৎ ক্ষণকাল কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া রহিলেন। আত্মগ্লানি তাঁহার যথেষ্ট হইল। এই স্ত্রীর জন্য তিনি অনেক করিয়াছেন। শৈশব হইতে যাঁহাদের সহিত সম্পর্ক, এবং যাঁহাদের নিকটে কিয়ৎপরিমাণে তিনি ঋণীও বটেন, এমন পিতা মাতাকে ভুলিয়া তিনি কলিকাতায় বসবাস করিয়াছেন। বিবাহের পর দু' চারি দিনের জন্য ভিন্ন কখনও রূপবতীকে ছাড়িয়া অন্য স্থানে যান নাই। কিন্তু রূপবতী তাঁহাকে কিছু না বলিয়া সামান্য অপরাধের জন্য চলিয়া গেলেন। সঙ্গে সঙ্গে ঘোষ পরিবারের পঁচিশ হাজার টাকা গেল। সেদিন

তিনি অগ্রজ এবং পিতৃব্যের নামে নালিশ করিয়া ঐ টাকা আনিয়াছেন। কলিকাতায় যে দাঁড়াইবার স্থানটি ছিল, তাহাও বিক্রীত। রূপবতীর অনুসন্ধান করিব, এমন সঙ্কল্প শরতের মনে আসিল না। রূপবতী শরৎ-নেবুকে চট্‌কাইয়া প্রায় তিক্ত করিয়া তুলিয়াছিলেন। তাঁহার প্রতি শরতের প্রীতিও কমিয়া আসিয়াছিল। কিন্তু রূপবতী তাঁহাকে ফেলিয়া পলাইবে, শরতের মনে এমন ধারণা হয় নাই। তাই স্ত্রীর এরূপ আচরণে শরৎ কিঞ্চিৎ বিস্মিত হইলেন। একবার তাঁহার এমনও মনে হইল, জীবনের এ অধ্যায় এখানেই শেষ। এখন বাড়ী ফিরিয়া যাই। দাদা কি কাকা আমাকে "দূর হইয়া যাও" এমন কথা বলিবেন না। কিন্তু পরক্ষণেই লজ্জা আসিয়া তাহাকে আক্রমণ করিল। বাড়ী যাইয়া কেমন করিয়া মুখ দেখাইব? শরৎ স্থির করিলেন, কলিকাতাতেই থাকিব। চাকরি করিব, আর খাইব। যাহা বাঁচাইতে পারি, সৎকার্য্যে ব্যয় করিব। সংসারে সঙ্গী আর খুঁজিব না। এ বাড়ী বিক্রীত হওয়ায় ভালই হইয়াছে। এখানে থাকিলে আমার পাগল হইয়া যাইবার সম্ভাবনা। অল্পপয়সায় একটি ছোট বাড়ী ভাড়া করিয়া সেখানে থাকিব।

ইহার পরদিনই শরৎ অন্য পল্লীতে এক ক্ষুদ্র বাড়ীতে বাসা লইলেন। রূপবতীর বাড়ী ক্রেতার হস্তে গেল।



# একত্রিংশ পরিচ্ছেদ।



পূর্ব্বেই বলা হইয়াছে, রামদয়াল বাবুর তাড়নায় এবং যত্নে আশুতোষের চরিত্রে পরিবর্ত্তন ঘটিয়াছে। আশুতোষের কুব্যবহারের মাত্রা এবং পরিমাণ অনেক কমিয়াছে। তিনি ক্রমশই তাঁহার স্ত্রীর পক্ষপাতী হইয়া উঠিতেছেন। এমন না হওয়াই অস্বাভাবিক। আমি তোমাকে প্রাণের সহিত ভালবাসিব, তোমার জন্যে প্রাণ দিতে প্রস্তুত থাকিব, তুমি আমাকে দেখিতে পারিবে না? জগতে এমন দৃশ্য বিরল। পাঠক জানেন, আশুতোষের স্বভাব বিকৃত হওয়াতেই তিনি স্ত্রীর প্রতি অন্যায় ব্যবহার করিতেন। এখন তিনি অনেক সময়ে অন্যের নিকটে সুরবালার প্রশংসা করিয়া থাকেন। পূর্ব্বে সুরবালার কথা শুনিলে তাঁহার কাণ জ্বলিয়া যাইত। এখন আর তেমন হয় না। আশুতোষ এক দিন মফঃস্বলে যাইবার সময়ে গাড়ীতে কণ্ট্রাক্টর

কেশব বাবুকে বলিতেছেন, "যা'ই বলি মহাশয়, এমন বুদ্ধি আমার স্ত্রীর, দুটো একটা কথা ব'ল্‌লেই আপনি অবাক্ হবেন!"

কেশব সন্তুষ্ট হইয়া জিজ্ঞাসা করিলেন, "বটে, আপনার বুদ্ধি এমন দাঁড়িয়েছে!"

আ। বুদ্ধি চিরদিনই ছিল, তবে সময়ে সময়ে লোপ পায়। একদিন আমি ব'ল্লুছি যে, 'রামদয়াল বাবু প্রভৃতি যেমন আরম্ভ ক'রেছেন, এখন আমি পা'র্‌লে মদটা ছেড়েই দি!' তাশুনে বল্‌ছে কি—'পারবে না কেন? ইচ্ছে হ'লেই পার।' আমি বল্লেম 'ইচ্ছে ত করি, হ'য়ে উঠে না। কেমন একটু স্ফূর্ত্তি পাওয়া যায়, কাজকর্ম্ম ক'র্ত্তে, সেটা আর একটু পেটে না পড়্‌লে হয় না।' মশায়, এই কথার জবাবে ব'ল্লে কি যে, "ভেবে দেখ দেখি, পৃথিবীর বার আনা লোকে মদ খায় না, তা'রাও ত কাজকর্ম্ম করে, বিনা মদেই স্ফূর্ত্তি পায়! ইচ্ছা ক'রে এত লোকের কাছে হীনতা স্বীকার কর কেন?' আমি তা'র মুখের দিকে চেয়ে অবাক্ হয়ে রইলেম। লেখাপড়া খুব বেশী শিখেছে, তা নয়। যাও শিখেছে, তাও ঘরে। কিন্তু এম্‌নি সুন্দর কথাটা ব'ল্লে!

কেশব বাবু এই কথাটি শুনিয়া অনেকক্ষণ আশুর মুখের দিকে চাহিয়া রহিলেন—শেষে কহিলেন, "এমন স্ত্রী অনেকের ভাগ্যেই ঘটে না, কিন্তু আপনি তা'র উপর প্রায় পশুর ন্যায় ব্যবহার করিতেছেন!"

আ। আমি তা'র তুলনায় পশু, এ অম্লানবদনে স্বীকার ক'র্ত্তে পারি!

আশুর স্বভাবে এই পরিবর্ত্তন দুই এক দিনে হয় নাই। সংসারে ইহা সমস্ত বিষয়ে সত্য যে, কিছু ভাঙ্গিতে গেলে যে সময় লাগে, নূতন গড়িতে গেলে, তদপেক্ষা অনেক অধিক সময়ের প্রয়োজন। মনুষ্যচরিত্র সম্বন্ধে ইহা খাটিবে না কেন? আশুতোষ এখনও মধ্যে মধ্যে মদ্যপান করেন, এবং আত্ম-বিস্মৃত হন। কিন্তু ভাল অবস্থায় তিনি শত্রু-মিত্র চিনিতে পারেন; এইমাত্র পরিবর্ত্তনেই তিন চারি বৎসর সময় লাগিয়াছে।

আশুতোষের চরিত্রে এই পরিবর্ত্তনদর্শনে সুরবালা সন্তুষ্ট হইবেন, সন্দেহ কি? কিন্তু ইহার কিছু দিন পরেই আশুতোষ পীড়িত হইলেন। তাঁহার শরীর কোন দিনই রীতিমত সুস্থ ছিল না। এত অত্যাচারে তাহা থাকিবারও কথা নহে। আশুতোষ বাতে শয্যাশায়ী হইলেন। অনেক দিন হইতেই তাঁহার রক্ত দূষিত হইয়াছিল, এখন তিনি প্রায় চলচ্ছক্তিরহিত হইলেন। সুরবালার যত্নের ত্রুটি নাই। তিনি অহর্নিশ স্বামীর শুশ্রূষায় নিযুক্ত। কিন্তু ডাক্তার, কবিরাজ, যে দেখিল, সেই বলিল, "দীর্ঘকাল ধরিয়া চিকিৎসা না করিলে, আশুতোষের আরোগ্য লাভ করিবার সম্ভাবনা নাই।" অনেকের পরামর্শ হইল, তাঁহাকে পশ্চিমে কোনও স্থানে লইয়া যাইয়া কিছুকাল বাস করা। সুরবালা তাহারই উদ্যোগ করিতে লাগিলেন।

এই পীড়াতে আশুতোষের অন্তঃকরণে অনুতাপ অত্যন্ত বৃদ্ধি পাইল। তিনি বুঝিলেন, রোগ তাঁহার অহিতাচারের জন্য

খরচের বাকির হিসাবমাত্র। রোগযন্ত্রণা যত বাড়িতে লাগিল, স্বাস্থ্য ততই তাঁহার নিকট অমূল্য বোধ হইতে লাগিল। কবে তিনি কাউপারের কবিতায় পড়িয়াছেন, 'যে লোক ইচ্ছা করিয়া আপনার জীবন বা স্বাস্থ্য নষ্ট করে, তাহার ন্যায় পাপী আর নাই।' এখন সেই কথা প্রতিমুহূর্ত্তেই আশুতোষের মনে জাগিতে লাগিল। আশুতোষ মনে মনে প্রতিজ্ঞা করিলেন, একবার সুস্থ হইতে পারিলে, আর কুপথে যাইব না। বিপদে পড়িলে, এমন প্রতিজ্ঞা অনেকেরই মনে আসিয়া থাকে। দুর্ব্বল মানব, বিপদ চলিয়া গেলেই, আবার অনায়াসে তাহা লঙ্ঘনও করে।

পূর্ব্বে সমস্ত অত্যাচার সহ্য হইয়াছে বলিয়া শরীরের প্রতি তিনি সমুচিত যত্ন করেন নাই; এখন তিনি সময়ে সময়ে শয্যায় পড়িয়া কাঁদিতেন। এক দিন কেশববাবু আশুকে দেখিতে আসিয়াছেন। সেই সময়ে আশুতোষের একটি সুস্থকায় ভৃত্য ভার স্কন্ধে লইয়া জল আনিতে যাইতেছিল। আশুতোষ তাহাকে দেখাইয়া কেশবকে কহিলেন, "দেখুন, মনে হয়, ঐ লোকটার স্বাস্থ্য আমায় দিক্, আমি উহাকে আমার সর্ব্বস্ব দিয়া উহার কাজ করি!"

আশুতোষের মনে পূর্ব্বে এক দিনও হয় ত এমন চিন্তা আসে নাই। উপরে বলা হইয়াছে, আশুতোষের পীড়ায় জীবনের আশঙ্কা না থাকিলেও ভুগিবার সম্ভাবনা বিলক্ষণ ছিল। সকলের পরামর্শানুসারে সুরবালা তাঁহাকে লইয়া পশ্চিমে গেলেন।

---



# দ্বাত্রিংশ পরিচ্ছেদ।



আশুতোষ ও সুরবালা কাশীতে। স্ত্রীর যত্নে এবং চিকিৎসকের চিকিৎসার গুণে, আশুতোষ পুনরায় স্বাস্থ্য লাভ করিলেন। সুরবালার প্রতি এখন আশুতোষের ভালবাসা জন্মিয়াছে। যে ভাবে তিনি স্বামীর শুশ্রূষা করিয়াছেন, আশুতোষের জননী জীবিত থাকিলেও, তাহা অপেক্ষা অধিক করিতে পারিতেন না! ব্যারাম হওয়া পর্য্যন্ত আশুতোষ অর্দ্ধেক বেতনে বিদায়ে আছেন। ব্যয় কিন্তু পূর্ব্বাপেক্ষা অধিক হইতেছে। ঔষধের মূল্য, কাশীর বাড়ীভাড়া, ইত্যাদিতে অল্প পড়িতেছে না। সুরবালা সংসার চালাইতেছেন। আশুতোষকে এক দিনের জন্য অর্থের চিন্তা করিতে হয় নাই।

আশুতোষের শরীর কার্য্যক্ষম হইয়া উঠিলেই, বাঁকুড়ায় ফিরিয়া যাইবার প্রস্তাব হইল। যে দিন তাঁহারা কাশী ত্যাগ করিবেন, তৎপূর্ব্বদিন সকাল বেলায় সুরবালা গঙ্গাস্নান করিয়া

ফিরিবার সময়ে, চারি বৎসরের একটি বালক সঙ্গে করিয়া গৃহে আসিলেন। আশুতোষ জিজ্ঞাসা করিলেন,—"ওটি কে?"

সু। একটি ছেলে।

আ। তা ত দেখ্‌তেই পাচ্ছি,—কার ছেলে?

সু। তা জানি না। রাস্তায় কুড়িয়ে পেলেম।

আ। কুড়িয়ে পেলে কেমন?

সু। দুই মাগী, কথাবার্ত্তা কচ্ছিল। ছেলেটা সেখানে দাড়িয়ে। বুঝলেম এই যে, তাদের এক জনের বাড়ীতে এই ছেলেটা আর ওর মা, ভাড়াটে ছিল। একটা মিন্সেও সঙ্গে ছিল। সে আর ওর মা টা বসন্ত হ'য়ে মরেছে। ছেলেটার আর কেউ নাই। সে মাগী, ওকে বিলিয়ে দেবার জন্য খুঁজ্‌ছিল।

আ। কি জেতের ছেলে?

সু। ব'ল্লে ত ভাল কায়েতের ছেলে। মা টা হয় ত খারাপ ছিল; ঐ ছেলেকে নিয়েই ঘর বাড়ী ফেলে পালিয়ে এসেছিল।

আ। খুব সম্ভব। দেখ্‌লেই ভদ্রলোকের ছেলে ব'লে বোধ হয়।

সু। ভদ্রলোকের ছেলে তা'তে সন্দেহ নাই।

আ। যে ভালবাস তুমি ছেলেপুলে, মন্দ হল না!

সু। আমার চেয়ে বামার আগ্রহ বেশী। সে বলে 'নিজের পেটে ত আর ছেলেপুলে হবে না! পরের একটা নিয়েই মনের আক্ষেপ মিটাও!' আহা! বাড়ীওয়ালী মাগী যেন ছেলেটাকে ফেলে দিতে পাল্লে বাঁচে।

আ। মেয়ে হ'লে হয় ত রাখ্‌ত!

আশুতোষ একটু হাসিলেন। তাঁহার এ মন্তব্যে, সুরবালাও একটু হাসিলেন। স্বামীর সহিত কথোপকথনে, তাঁহার মুখে হাসি, বোধ হয়, এই প্রথম বাহির হইল।

তিন চারি দিনের মধ্যেই আশুতোষ বাঁকুড়ায় ফিরিয়া আসিলেন। সুরবালা সর্ব্বপ্রথমে যাইয়া রামদয়াল বাবুর স্ত্রীর সহিত সাক্ষাৎ করিলেন। আশুতোষ এখন মানুষের মত হইয়াছেন শুনিয়া, তিনি বড়ই সন্তুষ্ট হইলেন।

ইহার কয়েক দিন পরেই, আশুতোষ দেশ হইতে বিপিনের এক চিঠি পাইলেন,—তাঁহার স্ত্রী সরোজিনী পীড়িত। একটি শিশু কন্যা লইয়া বিপিন ব্যতিব্যস্ত আছেন। সংবাদ পাইয়া সুরবালা যাইতে চাহিলেন। বামা তাঁহার সঙ্গে গেল। আশুতোষ কিছু দিনের জন্য বাঁকুড়ার বাসায় একাকী রহিলেন।

সুরবালা বাড়ীতে আসিয়া দেখিলেন, স্ত্রীর শুশ্রূষা করিতে করিতে বিপিনেরও শরীর ভাঙ্গিয়াছে। সুরবালা প্রাণপণে উভয়েরই শুশ্রূষা করিতে লাগিলেন। গ্রামে যে বৈদ্য ছিলেন, তিনিই চিকিৎসা করিতেছিলেন। কয়েক দিন পরে সরোজিনীর পীড়া চিকিৎসার অসাধ্য হইয়া উঠিল। সুরবালা বাড়ী আসিবার পর, পনের দিনের দিন, তিনি মানবলীলা সম্বরণ করিলেন। বিপিন তাঁহার শিশু কন্যাকে লইয়া বড়ই বিপদে পড়িলেন। সরোজিনীর পিতৃকুলে, নিকট আত্মীয় এমন কেহ ছিলেন না,

যিনি কন্যাটির ভার লইতে পারেন। সুরবালা প্রস্তাব করিলেন, কন্যাটি তাঁহার সঙ্গে যাইবে।

বিপিন সুরবালার স্বভাব জানিতেন। তাঁহার নিকটে থাকিলে, কন্যাটি বিশেষ যত্নে থাকিবে, ইহাও তাঁহার বিশ্বাস ছিল। তাই তিনি অতি সহজে সম্মত হইলেন।

সুরবালা বাঁকুড়ায় ফিরিয়া আসিলে, আশুতোষ উপহাস করিয়া কহিলেন, "যাক্, বিনা ক্লেশেই একটি ছেলে ও একটি মেয়ে, পাওয়া গেল।" কাশীতে যে ছেলেটি কুড়াইয়া পাইয়াছিলেন, তাহার নাম অজয়। সুরবালা, সরোজিনীর কন্যার নাম বিরাজ রাখিলেন।

আশুতোষ এখন সুরবালার বিনা অভিপ্রায়ে কোনও কার্য্যই করেন না। সুরবালার সংসারে সুখের ছায়া পড়িয়াছে। অজয় এবং বিরাজকে তিনি আপনার পুত্র কন্যার ন্যায় পালন করিতে লাগিলেন। আর্থিক সচ্ছলতা তাঁহার বড় ছিল না। কিন্তু আশুতোষের অপব্যয় কমিয়া যাওয়ায়, তিনি যাহা আনিতেন, সুরবালার সুবন্দোবস্তে তাহাতেই বেশ চলিয়া যাইত। সহসা এক দিন কিন্তু আশুতোষের কিঞ্চিৎ অর্থের অভাব হইল, তাহাতে তিনি বিব্রত হইয়া পড়িলেন। পরের অধ্যায়ে পাঠক ইহার বিবরণ জানিতে পারিবেন।



# ত্রয়স্ত্রিংশৎ পরিচ্ছেদ।



রোজিনীর মৃত্যুর পর, আশুতোষের বাড়ীর আর শ্রী রহিল না। বিপিন প্রায়ই বাড়ী আসিতেন না, সেই মহাজনের গদিতেই বাস করিতেন। দুই বাড়ীতে একটিমাত্র চাকর ছিল। সেও অধিকাংশ সময়ই এখানে সেখানে কাটাইত। তথাপি একরূপ চলিতেছিল, কিন্তু বৎসর না ঘুরিতেই বিপিনের কাল হইল। আশুতোষের কাছে সংবাদ গেল। এই সময়ে গ্রামের জমীদার খাজানার জন্য এক নালিশ করিলেন। আশুতোষ অনেক দিন খাজানা দেন নাই। বিপিনও তজ্জন্য বিশেষ তাগাদা করেন নাই। মোকদ্দমা ডিক্রী হইল আশুতোষের বিরুদ্ধে—পাওনা দেড় শত টাকা। ডিক্রীদার ঐ টাকার জন্য আশুতোষের ভদ্রাসন বাড়ীটি ক্রোক দিলেন। বাঙ্গালীর ভদ্রা-

সনের প্রতি মমতা বড়ই অধিক। আশুতোষ এই টাকার জন্য বিশেষ চিন্তিত হইলেন। তিনি জানেন, সুরবালার হাতে এত টাকা নাই। তাঁহার বন্ধু ভবনাথ ও শিবরতন বাবুর নিকট গেলেন।

ইহাদের দুই জনের কাছেই, আশুতোষকে বিফলমনোরথ হইতে হইল। তিনি নানাপ্রকারে বলিয়া দেখিলেন, এক এক জনের কাছে পঞ্চাশটি টাকা ধার চাহিলেন, কিন্তু তাঁহারা অতি মিষ্টস্বরে কহিলেন, "পঞ্চাশটা টাকার জন্য এত বলিতে হবে কেন? থাকিলে অবশ্যই দিতাম।"

খুঁজিলে, ইহাদের এক এক জনের পেটে, আশুতোষের দুই তিন শত টাকা পাওয়া যাইতে পারে!

আশুতোষ ভগ্নচিত্ত হইয়া বাসায় ফিরিলেন।

সুরবালা জিজ্ঞাসা করিলেন, "কোথায় গেছ্‌লে?"

আশুতোষের এখন সুরবালার নিকট গোপন করিবার কিছুই নাই। তিনি সমস্ত কথা তাঁহাকে জানাইলেন।

সুরবালা বলিলেন, "দেখি চেষ্টা ক'রে।"

আ। আর চেষ্টা কি? তোমার একখানা গহনা দিলে, বাজারে এক মহাজনের কাছে বন্ধক দিয়ে, টাকাটা আন্‌তে পারি।

সু। গয়না কি আছে?

আ। সে কি?

সু। আমার গয়না সবই বন্ধক।

আ। কা'র কাছে ?

সু। মার কাছে।

আ। রামদয়াল বাবুর স্ত্রীর কাছে ?

সু। হাঁ। পূর্ব্বে প্রায়ই তুমি মাঝে মাঝে টাকা চাইতে। তখন তোমার আবদার মিটাবার জন্যে দু'একখানা ক'রে বাঁধা দিতে হ'ত। শেষে কাশীতে যাবার সময়ে সবগুলি রেখে হাজার টাকা নিয়ে যাই।

আ। বটে! আমি জান্‌তেম, টাকা তোমারই কাছে ছিল। বালা দুগাছিমাত্র রেখেছ বুঝি ?

সু। তাও নয়। এ দুগাছি, কেমিক্যাল্ সোণার! হাত খালি থাক্‌বে ব'লে, ঐ রেখে দিয়েছি।

আ। তুমিই স্ত্রী! এতেই তুমি আমাকে নরক থেকে টেনে তুলেছ!

সু। আচ্ছা রেখে দাও—আমি তোমায় দেড়শ টাকা এনে দিতে পারি।

আ। কা'র কাছ থেকে ?

সু। ঐ মা'র কাছ থেকে। মা আমাকে মরবার সময়ে যে মুক্তার মালা ছড়া দিয়ে গেছ্‌লেন, তা আছে, সেইটি রেখে—

আ। কাজ নেই। আমার চেন্, আঙ্গটী, কি শাল বাঁধা দিয়ে আমি টাকা আন্‌ব!

সু। ছি! দেশশুদ্ধ লোকে জান্‌বে।

আ। তা জানুক; তুমি যে এত ধার ক'রেছ, শুধ্‌বে কোত্থেকে?

সু। আমার একটু বিষয় আছে।

বাস্তবিকই ভবতারণের মৃত্যুর পর, শ্যামাচরণ, সুরবালার নামে একটি বিষয় রাখিয়াছিলেন। ইহাতে বৎসরে ছয় শত টাকা আয় হইত। শ্যামাচরণ এই আয়ের টাকাটি জমাইয়া পৃথক্ রাখিতেন, এবং কখনও কখনও কারবারে খাটাইতেন। তাহাতে যাহা বৃদ্ধি হইত, তাহাও সুরবালার থাকিত।

যে দিন সুরবালা মুক্তার মালা বাঁধা দিয়া টাকা আনিলেন, তৎপর দিনই শ্যামাচরণ তাঁহাকে এক চিঠি লিখিলেন, "তোমার তহবিলে তিন হাজার টাকা হইয়াছে। যদি বল, পাঠাইয়া দি। আমার ইচ্ছা, তুমি এবং আশু কিছুকাল আসিয়া এখানে থাক।"

সুরবালা টাকাটা পাঠাইতে লিখিলেন, এবং যাওয়া সম্বন্ধে আশুতোষের মত জিজ্ঞাসা করিলেন। আশুতোষের নিজের মত এখন প্রায়ই ছিল না; তিনি বলিলেন, "তুমি যেতে বল, যাব।" আশুতোষ এখন সর্ব্বদাই মনে মনে ডি, এল্, রায়ের

"চিরজীবসুখিনী, বঙ্গরমণী, রমণীকুল প্রবরা রে"

এই গানটি গাহিতেন।

সুরবালার সমস্ত দেনা শোধ হইল। রামদয়াল বাবুর স্ত্রী সুদ কিছুই লইলেন না। সুরবালা প্রণাম করিলে, তিনি আশীর্ব্বাদ করিতে করিতে কহিলেন, "বাছা, তোমার স্বামীর

সুগতি হ'য়েছে, ইহাতেই আমি পরম সন্তুষ্ট। তুমি সুখে থাক!''

আশুতোষ সস্ত্রীক বাজিৎপুরে আসিয়াছেন।

প্রেমচাঁদ এক দিন শ্যামাচরণের সহিত সুরবালা সম্বন্ধে পরামর্শ করিয়া স্থির করিলেন, তাঁহার অংশের এক তৃতীয়াংশ সম্পত্তি তিনি তাঁহাকে দিবেন। বাকি দুই তৃতীয়াংশ, শ্যামাচরণের দুই পুত্র পাইবে। কেবল তাহাই নহে, সুরবালার বাসের নিমিত্ত, প্রেমচাঁদ তাঁহার বাড়ীর অধিকাংশ ছাড়িয়া দিলেন। আশুতোষের চাঁকরি করিবার আর প্রয়োজন রহিল না।



আট হাজারের আট পয়সাও, ও চুরি করে নাই। টাকাটা নিয়েছে সেই বিষ্ণু বোস। আফিসের সব লোকেই তাই বিশ্বাস করে। বিষ্ণু এখন পলাতক। তাঁকে ধ'রে, নেবেই বা কি? জামিন্ ত শরতের। হিসাবও তারই হাতে। তার গাফিলি না হ'লে আর টাকাটা যেতো না।

শ্যামাচরণের আর বুঝিতে বাকি রহিল না। তিনি রাস্তার উপরেই ক্ষণকাল দাঁড়াইয়া রহিলেন; দেখিলেন, বক্তা কিম্বা গৃহস্বামীর উঠিতে বিলম্ব আছে। শ্যামাচরণ সেখানে উপস্থিত হইয়া বিনীত ভাবে জিজ্ঞাসা করিলেন, "মহাশয়, যে শরতের কথা বলিতেছিলেন, তাহার বাসাটা কোথা, বল্‌তে পারেন?"

ব। আপনি তা'কে জানেন কি?

শ্যা। আজ্ঞে হাঁ।

ব। বাসার নম্বরটা বল্‌তে পার্‌ব না, পল্লীটা জানি। আপনি আপিসে গেলেই তা'র দেখা পাবেন। আপিসের একটা দরওয়ান সঙ্গে সঙ্গে তা'র বাসায় যায়, আবার তা'কে নিয়ে ফিরে আসে। শ্যামাচরণ বুঝিলেন, শরৎ কয়েদী!

ইহার পর দিনই তিনি আপিসে যাইয়া উপস্থিত। শ্যামাচরণের কথায় আট দশ হাজার টাকার জামিন হইতে পারেন, কলিকাতায় এমন লোক দু' একটি ছিলেন। শ্যামাচরণ সেইরূপ একজন আইনজ্ঞ লোক সঙ্গে লইয়া আপিসের বড় সাহেবের সহিত সাক্ষাৎ করিলেন। শরতের দেনা দাঁড়াইল ৭৬৭৫৲ টাকা। শ্যামাচরণ, সাহেবের সহিত ৭০০০৲ টাকায় রফা করিলেন, এবং

ঐ টাকার জন্য, সঙ্গীয় সঙ্গতিপন্ন লোকটিকে জামিন দিলেন। তিনি কলিকাতায় পরিচিত, সাহেবের আপত্তি রহিল না।

শরৎ একটি কোণের ঘরে ছিলেন। অগ্রজের সহিত এ পর্য্যন্ত তাঁহার দেখা হয় নাই। শ্যামাচরণ সমস্ত কাজ চুকাইয়া, শরতের কাছে আসিলেন, এবং কহিলেন, "চল, বাড়ী চল!"

"দাদা"—বলিয়াই শরৎ কাঁদিয়া উঠিলেন।

শরৎ শ্যামাচরণকে বড় সাহেবের ঘর হইতে বাহির হইয়া আসিতে দেখিয়াছিলেন। বুঝিতে বাকি রহিল না যে, শ্যামাচরণ তাঁহারই জন্য সেখানে গিয়াছিলেন। শরৎ এত দিন অনুতাপ প্রকাশ করিবার অবসর পান নাই। আজ তাঁহার ক্রন্দন আর বন্ধ হইল না; কাঁদিতে কাঁদিতে কহিলেন, "দাদা, তুমি এখানে এসেছ টাকা দিয়ে আমাকে বাঁচাতে? আমার মত পাষণ্ড ভাইএর কথা ভোল নাই? আমি কি তোমার ভাই? আমি কি তোমার পায়ের ধূলো ছোঁবার যোগ্য?" এই পর্য্যন্ত বলিয়াই শরৎ শ্যামাচরণের পায়ের উপর পড়িয়া গেলেন।

শ্যামাচরণ অনেক কষ্টে তাঁহাকে চুপ করাইলেন। শরৎ পুনরায় আরম্ভ করিলেন, "দাদা! আমার জন্যে এত টাকা নষ্ট ক'ল্লে? আমি কি মানুষ? যদিও আমি টাকা চুরি করি নাই, না দিলে হয় ত জেলই হ'ত! জেলই আমার জায়গা!" পুনরায় কাঁদিয়া উঠিলেন, "দাদা আমার জন্যে টাকা দিওনা—আমাকে বাঁচাইও না—আমি গলায় ছুরি দিব! সংসারে আমার স্থান নাই।" শ্যামাচরণ কোনমতে, গাড়ীতে তুলিয়া, শরৎকে বাসায় আনিলেন।



# পঞ্চত্রিংশ পরিচ্ছেদ।




রৎকে বাজিৎপুরে আনা হইয়াছে। সে শরৎ আর নাই। শরতের মস্তিষ্ক বিকৃত। শ্যামাচরণ নানারূপ চিকিৎসা করাইতেছেন; কিন্তু শরতের অবস্থার পরিবর্ত্তন হইতেছে না। শরৎ কাহারও প্রতি কোনও অত্যাচার করেন না, কিন্তু সর্ব্বদাই বকেন। অনেক সময়েই তিনি অসম্বদ্ধ প্রলাপের ন্যায় কথা কহিয়া থাকেন। মধ্যে মধ্যে তিনি যাহা বলেন, তাহা আত্মগ্লানি ও অনুতাপে পূর্ণ। অর্থ এই যে, তিনি পিতামাতার প্রতি যে দুর্ব্যবহার করিয়াছেন, তাহার আর প্রায়শ্চিত্ত নাই। অনেক সময়ে তিনি মাতৃষোড়শীর শ্লোকগুলি উচ্চৈঃস্বরে আবৃত্তি করিয়া থাকেন। সময়ে সময়ে চীৎকার করেন,—

"পিতা ধর্ম্মঃ পিতা স্বর্গঃ পিতা হি পরমং তপঃ।
পিতরি প্রীতিমাপন্নে প্রীয়ন্তে সর্ব্বদেবতাঃ॥"

কখনও কখনও আপনা-আপনি বকেন,—

"মুরলী বাবু, মুরলী বাবু, মা'র জন্যে পৃথিবীর ফল খাওয়া ছেড়ে দিলেন, মরণ সময়ে মাকে ফল দিতে পারেন নাই—। মা কমলালেবু খেতে চেয়েছিলেন, ডাক্তার বারণ ক'রেছিল, শেষে অবস্থা খারাপ দেখে, তীরস্থ করবার সময়ে, ডাক্তর যখন ব'ল্লেন, 'ইনি এখন যা খেতে চান, তাই দিতে পারেন।' তখন মুরলী বাবু নিজে কমলালেবু নিয়ে মাকে খেতে দিলেন, কিন্তু মার আর খাবার সময় ছিল না; লেবু খাওয়া হলো না। সেই থেকে মুরলী বাবু লেবু দেখ্‌লে ত কাঁদেনই, কিন্তু কোনও ফলই আর খান না। আরে মাতৃভক্তি! আর আমি, আমি মাকে দেখ্‌তেও গেলাম না!"

এক দিন অপরাহ্ণে শরৎ শুইয়া আছেন, এক জন চাকর তাঁহার মাথায় কবিরাজী তেল মাখাইয়া দিতেছে। লক্ষ্মী-রূপিণী ভ্রাতৃবধূ (শ্যামাচরণের স্ত্রী) শিয়রে দাঁড়াইয়া আছেন; শরৎ তাঁহাকে দেখিয়াই শয্যা হইতে লাফাইয়া উঠিলেন; কহিলেন, "আপনি আমাকে দাঁড়িয়ে দেখ্‌ছেন? কত পাপী আমি জানেন? এ সংসারের কত অনিষ্ট করেছি জানেন? এক রাক্ষসীর মায়ায় ভুলে গেছ্‌লাম! আপনি আমার মুখ দেখেন? এক সময়ে মনে মনে আপনাকেও হয় ত অবজ্ঞা

ক'রেছি! ও হো হো! আপনি মুখ দেখ্‌বেনই ত! আপনিই যে মা! মা ত গিয়েছেন, মা গেলেন আমারই জন্যে; এখন আপনিই মা! যদি আবার ভাল হই, একবার আপনার, আর দাদার সেবা ক'র্‌ব। তা'তেই কি পাপ যাবে? মনে করতেম, আপনি অশিক্ষিতা, সুরবালাও অশিক্ষিতা; আপনাদের যা শিক্ষা, তাই স্ত্রীলোকের শিক্ষা। আমাকে ক্ষমা করুন, দুটী পায়ের ধূলো দিন্‌; না আমাকে ছুঁলেও পাপ!" চাকরেরা শরৎকে শোয়াইল। শ্যামাচরণের স্ত্রী স্বয়ং দেবরের মাথায় তেল মাথাইতে লাগিলেন।

এ দৃশ্য দেখাইয়া আর ফল কি?

শরতের মাথা খারাপ রহিয়াই গেল। সময়ে সময়ে তাঁহার জ্ঞান হইত, সময়ে সময়ে তিনি ক্ষেপিতেন।

যে দিন তিনি সুরবালার পালিত পুত্র অজয়কে প্রথম দেখিতে পান, সেই দিন অতিশয় ক্ষেপিয়াছিলেন।

'অজয়' নাম শুনিয়া, তাঁহার প্রাণে জ্বালা হইয়াছিল। রূপবতীর পুত্রকে তিনি এই নামটি দিয়াছিলেন। তিনি অজয়কে নিকটে ডাকিলেন, এবং বালকের অঙ্গের দুই এক স্থান পরীক্ষা করিয়াই চেঁচাইতে লাগিলেন, "ওরে সুরি! ক'রেছিস্‌ কি? সেই ঝাড়ের কঞ্চি এ কুড়িয়ে বাড়ীতে আন্‌লি কোথা থেকে?"

শৈশবে অজয়ের অঙ্গে দুইটি কালো দাগ ছিল। শরৎ তাহা দেখিয়াই নিঃসন্দিগ্ধরূপে তাহাকে চিনিতে পারিলেন।

ইহার পর হইতেই তিনি আরম্ভ করিলেন, "তাড়াও ওকে বাড়ী থেকে—নইলে, বিপদ !"

দুই তিন দিন শরৎ আত্মহত্যার উদ্যোগ করিয়াছিলেন, কিন্তু লোকজন সতর্ক থাকায়, কৃতকার্য্য হইতে পারেন নাই।

শরতের অবস্থা দেখিয়া, বাড়ীর সকলেই তাঁহার পূর্ব্বকৃত সমস্ত দোষ ভুলিয়া গেল। প্রেমচাঁদ পীড়িত। শরৎ বাড়ী আসা পর্য্যন্ত তিনি আর শয্যা হইতে উঠিতে পারেন নাই। তথাপি তিনি মধ্যে মধ্যে শরতের কথা জিজ্ঞাসা করিতেন, এবং তাঁহার অবস্থা শুনিয়া চক্ষের জল ফেলিতেন।





# উপসংহার

উপসংহার-অধ্যায় না লিখিলেও চলে।

অজয় শরতের পুত্র জানিতে পারিয়া, শ্যামাচরণ বড়ই সন্তুষ্ট হইলেন। কিন্তু তাহাকে আর বাড়ীতে আনা হইল না। শরৎ তাহাকে দেখিলেই ভয়ানক ক্ষেপিতেন; এজন্য যত দূর সাধ্য, অজয়কে তাঁহার দৃষ্টির বাহিরে রাখা হইত। অজয় এখন সুরবালার বাড়ীতেই থাকে। সুরবালার শিক্ষায় বালকে মাতৃদোষ কিছুই লক্ষিত হয় নাই।

অজয় এবং বিরাজে বড় ভাব। সুরবালা কর্ত্তৃক তাহারা ঠিক ভ্রাতা ভগিনীর ন্যায় পালিত হইয়াছে। যখন অজয়ের বয়স ১৪ বৎসর, আর বিরাজের বয়স ১১ বৎসর, সেই সময়ে একদিন বিরাজের বিবাহের সম্বন্ধের কথা লইয়া এক ঘটক আসিয়াছে। ঘটকের সহিত আশুতোষের কথা হইতেছিল। বালিকা তাহা আড়ি পাতিয়া শুনিতেছিল। ঘটকজী বর্ত্তমান প্রথানুসারে বরের

জন্য যাহা দাবি করিতেছিলেন, আশুতোষের নিকট তাহা কিছু অতিরিক্ত বোধ হইতেছিল। ঘটক তাহার দাবি সমর্থনার্থ, পুনঃপুনঃ বিরাজের পিতৃমাতৃহীনতার উল্লেখ করিতেছিলেন। বালিকার অন্তরে ইহাতে বড়ই লাগিল। সে এবং অজয় যে গৃহে পড়িত, বালিকা তথায় যাইয়া কাঁদিতে লাগিল।

সহসা অজয় সেখানে আসিয়া উপস্থিত। বিরাজকে কাঁদিতে দেখিয়া সে জিজ্ঞাসা করিল—"বিরাজ! কাঁদ কেন?"

বালিকা উত্তর করিল না।

অজয় ছাড়িবার নহে। বিরাজের চোক মুখ মুছাইয়া পুনরায় জিজ্ঞাসা করিল, "কাঁদ কেন?"

বিরাজ এবার কাঁদিতে কাঁদিতে বলিল—"আমার মা নাই, বাপ নাই—"

অ। মা কি তোমায় অযত্ন করেন?

বি। মা অযত্ন ক'র্‌লে কি আর এত বড় হ'তেম?

অজয় এবং বিরাজ উভয়েই সুরবালাকে মাতৃসম্বোধন করিত। ইহারা কেহই জানে না যে, ইহাদের কথোপকথন সুরবালা সমস্ত শুনিতেছিলেন। তিনি পার্শ্বের ঘরে একটা জিনিষ খুঁজিতে আসিয়া, জানালার নিকটে দাঁড়াইয়া তাহাদিগকে দেখিতে পান; জানালাটি ঈষৎ উন্মুক্ত ছিল। সুরবালা ইহাদের কথা শুনিয়া সেখানে দাঁড়াইলেন।

অজয় পুনরায় জিজ্ঞাসা করিল,—"এখন তোমার কান্না পেল কিসে?"

